# ভাগবতী কথা

শ্রীমদ্ভাগবতের নির্বাচিতাংশের
কাব্যরূপ



শ্রীদিলীপকুমার রায়

# উৎসর্গ

পরম ভাগবত

পূজনীয় শ্রীপ্রাণগোপাল মুখোপাধ্যায়ের

শ্রীচরণে

ও

পরম ত্যাগী ভক্ত ও জ্ঞানিচূড়ামণি

শ্রীকৃষ্ণপ্রেমের

শ্রীকরকমলে

মহালয়া, ১৩৫৩
২৪, ৯, ১৯৪৬

দিলীপকুমার

# স্বীকৃতি

ভাগবতী কথার রচনায় আমি নানা সহৃদয় বন্ধু ও নমস্যদের উৎসাহ ও আশীর্বাদ পেয়েছি। সবচেয়ে উৎসাহ পেয়েছি পরম পূজনীয় মহাসাধক শ্রীপ্রাণগোপাল মুখোপাধ্যায় মহাশয়ের কাছ থেকে। কৃষ্ণ-প্রেমের কথা তো বলাই বাহুল্য। এছাড়া বৈষ্ণবাচার্য শ্রীমৎ শ্রীরসিক মোহন বিদ্যাভূষণ, পরম বিদ্বান্ বন্ধু শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য, পরম বৈষ্ণব সুহৃৎ শ্রীসুধাংশু সিংহ, পরম স্নেহভাজন মিত্র শ্রীগোবিন্দগোপাল মুখো-পাধ্যায়ের নাম না ক'রলেই নয়।

সদ্যোজাত আশ্রম-প্রেসে ভাগবতী কথার মুদ্রণে সতীর্থ শ্রীরঘুনন্দন দাসের অনলস উৎসাহ ও সদাজাগ্রত চেষ্টা বিনা এ-হেন বৃহৎ গ্রন্থের মুদ্রণ এত সুদর্শন ও নির্ভুল হ'ত না। এছাড়া আরো বহু বন্ধু বান্ধবীই ভাগবতী কথায় সাড়া দিয়ে আমাকে উৎসাহিত ক'রেছেন—তাঁদের কাছেও আমার ঋণ সকৃতজ্ঞে স্বীকার্য।

স্থানাভাব সত্ত্বেও ভাগবত সম্বন্ধে আমার একটি ভাবুক বন্ধুর কাছ থেকে উৎসাহ পাওয়ার দরুণ কৃতজ্ঞতা জ্ঞাপন ক'রবার দুর্জয় লোভ সংবরণ করা দুঃসাধ্য হ'য়ে উঠল—আরো এই জন্যে যে তাঁর মতন বিদ্বান তথা যুক্তিবিশারদ তীক্ষ্ণধী পণ্ডিত * যে ভাগবতের প্রতি এমন গভীর শ্রদ্ধা পোষণ করেন তা আমি সত্যিই আন্দাজ পর্যন্ত ক'রতে পারি নি—বহুদিন একসঙ্গে থাকা সত্ত্বেও। এ ছাড়া সাধনা ও ধর্ম সম্বন্ধে তাঁর অপরোক্ষ—কিন্তু এতটা বোধ করি আমার পক্ষে প্রকাশ করা উচিত নয় তাঁর অনুমতি না নিয়ে—বিশেষ যখন চিঠিটি প্রকাশের অনুমতি নেবার সময় পাই নি। শুধু এইটুকু বলি বহুবৎসর ধ'রে ইনি শুধু মরন্ত নয়, জীবন্ত যোগী তপস্বীদের সম্বন্ধেও নানান বিচিত্র অভিজ্ঞতা সঞ্চয় ক'রেছেন। এককথায়, শুধু তথ্য নয়, তত্ত্বেও এঁর স্বাধিকার মজবুদ তথা অপ্রমত্ত।

---

* এঁর নাম শ্রীশিবনারায়ণ সেন—সাত আট বৎসর পাশ্চাত্যে ছিলেন ও ফিরে নেপালরাজের ওখানে প্রত্নতত্ত্বের নিয়ন্তা—তিব্বতী পালি এমন কি চৈনিক ভাষার সঙ্গেও তাঁর পরিচয় আছে। ইনি যে শুধু বহুবৎসর কালাপানির ওপারে বসবাস ক'রে ওদের বৈজ্ঞানিক সংস্কৃতির সঙ্গে গভীর পরিচয় লাভ ক'রেছেন তাই নয়, আমাদের ঐতিহ্যের সঙ্গে পরিচয় রাখা তাঁর শুধু বিদ্যার পেশা নয়, প্রাণের নেশাও বটে।

কাঠমাণ্ডু—নেপাল ১৯ জুলাই, '৪৬

দিলীপদা,

ভাগবতী কথা ছাপা সুরু হ'য়েছে—সুখের কথা। একদিকে ভারতবর্ষের সামাজিক ভেদ যেমন সাংঘাতিক, তেম্‌নি অন্যদিকে সর্বমানবের মধ্যে সাম্য ও অভেদের বাণীও সবচেয়ে উদাত্তসুরে ঝঙ্কারিত হ'য়েছে এই ভারতেই। ভারতের মহাপুরুষেরা সকলেই মানবের মধ্যে নানা ভেদবুদ্ধির অবসান ক'রবার মহামন্ত্রই ঘোষণা ক'রে গিয়েছেন। ভারতে ভগবান বৈচিত্র্যকেই চেয়েছেন ব'লে এখানে কোনো প্রবল সভ্যতা বা সংস্কৃতি তাদের চেয়ে দুর্বল যে-সব সভ্যতা বা সংস্কৃতি তাদের বিনাশ করে নি। সবাই পাশাপাশি বন্ধুভাবে বাস ক'রেছে। এখানে হয়ত ভগবান চান সকল সাধনার মধ্যে মৈত্রী, এবং সকল সংস্কৃতির মধ্যে সমন্বয়ের সাধনা। জগতে আর কোথাও ঠিক এমনতরটি দেখা যায় না। সেখানে এক ধর্ম বা সংস্কৃতি অন্য সব দুর্বল ধর্ম ও সংস্কৃতিকে মেরে ফেলে সমস্যা সোজা ক'রে দিয়েছে। সে-সহজ পথ ভারতের নয়।

পদ্মপুরাণে দেখা যায় শ্রীমতী ভক্তিদেবী ব'লছেন: "আমার জন্ম দ্রবিড়ে, বৃদ্ধি কর্ণাটে, কিঞ্চিৎ স্থিতি মহারাষ্ট্রে, জীর্ণতা গুজরাতে।"

উৎপন্না দ্রবিড়ে চাহং কর্ণাটে বৃদ্ধিমাগতা।
স্থিতা কিঞ্চিৎ মহারাষ্ট্রে গুর্জরে জীর্ণতাং গতা॥

উত্তর ভারতে ভক্তি এলেন রামানন্দের কৃপায়। আর্য অনার্য সংস্কৃতির সম্মিলনের অপূর্ব ফল ভারতীয় সভ্যতা। বাইরের বহু জিনিস নিয়ে ভারতের সভ্যতা সমৃদ্ধ। এই যে এত সব জিনিষ বাইরে থেকে আমাদের মধ্যে আসতে পেরেছে তার মূলে হচ্ছে ভক্তিপ্রধান ভাগবতদের চেষ্টা। বেদপন্থী যাগযজ্ঞ-পরায়ণ আর্যেরা এ-কাজ ক'রতে পারে নি। আসা-যাওয়ার পথ বন্ধ হ'লে ক্রমে জাতটা মারা যায়। বাহিরের সঙ্গে যোগ হচ্ছে জীবনের ধর্ম। তাতে বাধা দিলেই ধীরে ধীরে মৃত্যু এসে জাতিকে অধিকার করে। এক কালে ভারত দেশ-বিদেশে সমুদ্রপথে গেছে, উপনিবেশ ক'রে সংস্কৃতির যোগ স্থাপন ক'রেছে। যেই সে এই যোগপথটি নিষিদ্ধ ক'রে দিল অমনি দেখতে দেখতে প্রবল বিদেশী প্রভাব তার ঘরে এসে উপস্থিত হ'ল।

যোগভ্রষ্ট দুর্বল দেশ তাতে বাধা দিতে পারল না। যে-বিপদকে সে বাইরে ঠেকিয়ে রাখতে চেয়েছিল সেই বিপদ বসল তখন তার ঘর জুড়ে। পুরাকালে যখন দেশে দেশে গিয়ে ভারতীয়রা পরকে আপন ক'রেছে তখন তারা ভারতে আগত পরকেও আত্মীয় ক'রে নিতে এবং স্বীকার ক'রে নিতে পেরেছে।

চিরদিন ভারতে আগত নানা জাতিকে ভাগবতরাই আপন ক'রে নিতে পেরেছেন। পরকে আপন ক'রতে না পারলে মানুষের কিছুতেই চলে না। অথচ ক্রিয়াকাণ্ড শাস্ত্রনিয়ম আচারবিচারের পথে পরকে আপন করার কাজ সম্ভব নয়। ভক্তিতে ও প্রেমেই এই যোগটি ঘটে। গ্রীকরা ভারতের মধ্যে এসেও পর হ'য়ে থাকতেন কিন্তু ভাগ্যক্রমে ভাগবতেরা তাঁদের ঘরের লোক ক'রে তুললেন। বেসনগরে প্রাপ্ত খ্রীষ্টপূর্ব দ্বিতীয় শতাব্দীর এক শিলালিপিতে দেখা যায় তক্ষশিলাবাসী ডিয়সের পুত্র হেলিয়োডোর পরম বৈষ্ণব হ'য়ে বিষ্ণুমন্দিরের গরুড়ধ্বজ তৈরি করিয়ে দিচ্ছেন। শক হুন যবচী প্রভৃতি জাতির লোকেরা ক্রমে শিবভক্ত হ'য়ে আমাদের আপন হয়ে গেছেন। কেডফাইসস তাঁর অমন সাংঘাতিক বিদেশী নাম সত্ত্বেও পরম মাহেশ্বর হ'য়ে গেছেন। বৌদ্ধরাও এই আত্মীয়তা-স্থাপনে অনেক সাহায্য ক'রেছেন। কনিষ্ক, হুবিষ্ক প্রভৃতি কতকত পরাক্রান্ত নরপতি ভক্তির পথ দিয়ে এদেশের সঙ্গে যুক্ত হ'য়েছেন। বৈদিক কর্মকাণ্ডের পথে তাঁদের আসা অসম্ভব ছিল। এই রকম ক'রে ভক্ত ভাগবতগণের চেষ্টায় ক্রমে আর্য অনার্য পুরাতন নূতনের মধ্যে যোগ স্থাপিত হ'য়েছিল ভারতবর্ষে।

ভাগবতে এক ভগবানের উপাসনা। এই মতের প্রবল প্রবর্তক স্বয়ং আভীরবন্ধু শ্রীকৃষ্ণ। নন্দ প্রভৃতি বৃদ্ধেরা যখন ইন্দ্রপূজার আয়োজন করলেন, তখন শ্যামল শ্রীকৃষ্ণ জিজ্ঞাসা করলেন, এইসব বৈদিক দেবতাদের পূজার অর্থ কি? নন্দ বললেন, জলের দ্বারাই কৃষি, কৃষি বিনা অন্ন নেই। জল থেকে জীব বাঁচে। প্রাণী-দের প্রাণই হোলো জল, এদের পূজায় সেই জলের উপায় হয়, পরিবর্ধণ হয়। শ্রীকৃষ্ণ বললেন, প্রকৃতির কর্মের স্বভাবেই এই সব সিদ্ধ হয়। যদি ঈশ্বর ব'লে কেউ থাকেন (অস্তি চেদীশ্বরঃ কশ্চিৎ) তিনিও প্রকৃতির ও জীবের কর্মানুসারেই ফল দিতে বাধ্য। প্রকৃতির স্বভাবেই মেঘ হয় এবং সর্বত্র বারিবর্ষণ করে, তাতেই জীব বাঁচে। মহেন্দ্র আবার করবেন কি?

রজসা চোদিতা মেঘা বর্ষন্ত্যম্বূনি সর্বতঃ।
প্রজাস্তিরেব সিধ্যন্তি মহেন্দ্রঃ কিং করিষ্যতি ॥ ভাঃ ১০।২৪।২৩

শ্রীকৃষ্ণের এই সব কথা এখনকার দিনের কোনো বৈজ্ঞানিকের মুখেও বেমানান হয় না। ভাগবতেরা ভগবান্‌কেই সার জেনে শাস্ত্রকে দিলেন গৌণ ক'রে। কারণ, "সর্ববেদময়ো হরিঃ"; হরিই সর্ববেদময়। বাহ্যশাস্ত্র প্রভৃতির উপর নির্ভর না ক'রে আপনার অন্তরের আলোকের উপর নির্ভর করাই হোলো শ্রীকৃষ্ণের মত। গুরুর বিষয়েও শ্রীকৃষ্ণ ব'ললেন, আপনিই আপনার গুরু, "আত্মনো গুরুরাত্মৈব"। এই হিসাবে শ্রীকৃষ্ণের মত স্বাধীনতাবাদী এখনকার দিনেও দুর্লভ।

ভগবানের আরাধনায় সবারই অধিকার এই কথা ভাগবত খুব জোরের সঙ্গে প্রচার করলেন—কিরাত, হূণ, অন্ধ্র, পুলিন্দ, পুক্কস, আভীর, শুহ্ম, যবন, খস—সবাই ভগবানের শরণে শুদ্ধ হয়—

কিরাত হূণান্ধ্র পুলিন্দ পুক্কসা
আভীর শুহ্মা যবনাঃ খশাদয়ঃ

তাই অসুর মানুষ প্রভৃতি সব জীবদের সঙ্গেই ভাগবতেরা ভগবানকে শরণ করেন।

ভাগবতরা ধর্মে সকলেরই সমান অধিকার স্বীকার ক'রেছেন। ধর্মব্যবস্থা ছাড়া সমাজ ও অর্থনীতিগত ব্যবস্থাতেও ভাগবতরা খুব উদার। অন্নাদির বিভাগ-ব্যবস্থাতে ভাগবতদের সমদৃষ্টি সকল যুগের পক্ষেই প্রশংসনীয়। সপ্তম স্কন্ধে একাদশ অধ্যায়ে দশম শ্লোকে নারদ ব'লছেন যুধিষ্ঠিরকে:

অন্নাদ্যাদে সংবিভাগো ভূতেভ্যশ্চ যথার্হতঃ।
তেষাত্মদেবতাবুদ্ধিঃ সুতরাং নৃপ পাণ্ডব ॥

অর্থাৎ মানুষের তো কথাই নেই সর্বজীবে যথোচিত ভাবে অন্নাদি বিভাগ ক'রে দেবে সেসব প্রাণীদের উপর আত্মবুদ্ধি ও দেবতাবুদ্ধি এনে।

ভাগবতের মতে সকলেই ক্ষুধার ও প্রয়োজনের অনুরূপ অন্ন পেতে পারে কিন্তু তার বেশি না।

যাবদ্‌ভ্রিয়েত জঠরং তাবৎ সত্ত্বং হি দেহিনাম্।
অধিকং যোঽভিমন্যেত স স্তেনো দণ্ডমর্হতি ॥

অর্থাৎ যে এর বেশি চায় সে চোর অতএব দণ্ডার্হ। এসব কথা তো এখনকার

যুগের। আজকের যুগে তাই ভাগবতের বিশেষ প্রচার আবশ্যক। এমন গ্রন্থ পৃথিবীতে বিরল। আশা করি ভাগবতী কথার বহুল প্রচার হবে সাধারণের মধ্যে।

সম্প্রতি একটি সাধু এখানে দেহ রেখেছেন। বেশ শোনার মত ঘটনা। বয়েস ৭০, নেপালী শরীর, হঠযোগ অভ্যাসী। বছর দুই আগে থাকতে শরীর জীর্ণ হ'য়ে পড়ে। দেহ শান্ত হবার মাস তিনেক আগে সবাইকে ব'ললেন "এবার শরীর ছাড়বো।" কেউ তত খেয়াল করে নি—কারণ ভক্তের দলের ভীড় কম তাঁর কাছে। দেহ রক্ষার দিন পনের আগে নিজের টাকা, কাপড়, ইত্যাদি সবাইকে বিলিয়ে দিলেন। জীর্ণ শরীর সুস্থ হ'য়ে উঠল। কোনো ব্যাধি নেই শরীরে। অন্নগ্রহণ বন্ধ ক'রলেন, দুধ, ফল ইত্যাদি খেতে লাগলেন। তিন দিন আগে সব কিছু আহার গ্রহণ করা বন্ধ ক'রলেন। কোন ক্লেশের চিহ্ন নেই, বেশ সুস্থ ও সবল। দেহ রাখার ঘণ্টা দুই আগে মঠের সকল সাধুকে ডেকে বললেন, "আমি আজ দেহ রাখব, তোমরা সমাধির আয়োজন কর।" ব'লেই ব'ললেন "দেখ আমি দেহের নিম্নাংশ ছেড়ে দিলাম।" নিম্নাংশ অবশ হ'য়ে গেল। ব'ললেন "আমাকে নিচে নিয়ে চলো এবং শীঘ্র সমাধি খনন ক'রে তাতে আমায় বসিয়ে দাও।" তাঁকে নিচে নামানো হোলো কিন্তু জীবন্ত সমাধি দেওয়া হোলো না। তিনি কেবলই ব'লতে লাগলেন "কই সমাধি খনন করা হোলো?" দেহ ত্যাগের আধঘণ্টা আগে নিজেই পদ্মাসন ক'রে ব'সেছিলেন, এখন চোখ বুঁজে শ্বাস-প্রশ্বাস বন্ধ ক'রলেন। দেখা গেলো নাকে শ্বাস নেই নাড়ীর তলায় স্পন্দন নেই কিন্তু হৃদয়স্থানে শব্দ ও আলোড়ন আছে। এমনি ক'রে আস্তে আস্তে ৩।৪ ঘণ্টা পরে সব শেষ হ'য়ে গেল।

মহাত্মা ব'লেছিলেন "আমি ব্রহ্মরন্ধ্র ভেদ ক'রে প্রাণবায়ু ত্যাগের পক্ষপাতী নই। আমার দেহেই প্রাণবায়ু লয় হবে।" হোলোও তাই। বেশ মজার ব্যাপার না? অবিশ্বাস ক'রার যো নেই অথচ বিজ্ঞানী মন কেবলই থেকে থেকে খুঁৎ খুঁৎ করে—'এ আবার কী?'

স্নেহের শিবনারায়ণ

# ভূমিকা

ভাই কৃষ্ণপ্রেম,

ছেলেবেলায় শ্রীরামকৃষ্ণ-কথামৃতে প'ড়েছিলাম—রাজার কাছে আসত এক ভাগবত-পণ্ডিত। রোজই সে করে ভাগবত-পাঠ, কিন্তু পাঠান্তে যেই রাজাকে শুধায়ঃ "রাজা, বুঝেছ ?"—অমনি রাজা বলে: "তুমি আগে বোঝো।" পণ্ডিত বাড়ি ফিরে কেবলি ভাবে—রাজা কেন হেঁয়ালির ভাষায় কথা বলে ? কিছুদিন বাদে পণ্ডিতের এল বৈরাগ্য। তখন ভাগবত প'ড়তে গিয়ে তার বুকের রক্তে তুফান উঠল জেগে। সে সংসার ছেড়ে বনে চ'লে গেল। কেবল যাবার আগে রাজাকে একটি চিঠি লিখে গেল, তাতে শুধু ছিল: "বুঝেছি।"

গল্পটি, কেন জানি না, আমার কিশোর হৃদয়েই একটি আশ্চর্য সুর রণিয়ে তুলেছিল। সে আজ কম ক'রে পঁয়ত্রিশ বৎসর হবে। সে সময়ে এ-ধরণের কথিকা ভালো লাগার কথা নয়—কেন না সে সময়ে রামায়ণ মহাভারতের অথই জলে ডুবসাঁতার কাটতে ভালো লাগলেও ভাগবত প'ড়তে গিয়ে দেখি সে-জলে ভাসতে পর্যন্ত পারি নে। তখন মনে ক্রমাগতই ঘুরে ফিরে এই গল্পটি আসত সান্ত্বনার জলতরঙ্গ তুলে:—"তা, অমন ভাগবতের মহাপণ্ডিতও তো এক সময়ে ভাগবত বোঝেন নি। আমিও একদিন বুঝব নিশ্চয়ই, কিন্তু সে কবে ?" স্মৃতি নিয়ে রোমন্থন করবার সময় খুব স্পষ্ট মনে পড়ে এ কথা। কেবল সঙ্গে সঙ্গে আরো একটা কথা মনে পড়ে—পিতৃদেবের। তাঁর কাছে তর্কবিদ্যায় আমার হাতে-খড়ি। তাঁকে প্রশ্ন ক'রে উদ্ব্যস্ত ক'রে তুলতাম—"কীর্তনের আপনি কেন সুখ্যাতি করেন, কীর্তন কি আবার গান ? গান তো হিন্দুস্থানি—ধ্রুপদ, খেয়াল, ঠুংরি, তেলানা।" পিতৃদেব উত্তরে স্নিগ্ধ হেসে ব'লতেন: "ওরে, কীর্তন কী বস্তু বুঝবি বড় হ'লে—যখন ভক্তিকে চিনবি।"

ভক্তিকে চিনেছি কি না জানি না, তবে একথা ব'লতে পারি কীর্তনের চেয়ে বড় গান যে ভারতবর্ষে সৃষ্ট হয় নি এ-সত্যের সঙ্গে

অন্তঃশ্রুতির পরিচয় হ'য়েছে। তেম্‌নিই সরলভাবে বলি—ভাগবত কী বস্তু বুঝেছি এমন কথা বলার স্পর্ধা আমার নেই, তবে একথা ব'লতে পারি যে এমন বই আর পড়ি নি। কেমন ক'রে এ-অঘটন ঘটল বলার সাধ্য আমার নেই, তবে এটুকু ব'ললে বোধ হয় সত্যের অপলাপ হবে না যে, মনে হয় ভাগবতের ভাবসিন্ধুকল্লোলের এক-আধটা রেশ পশেছে কানের মধ্যে দিয়ে সেই লোকে যেখানে না পৌঁছলে কোনো শ্রুতঝংকারই হ'য়ে ওঠে না—"শ্রুতি"। বিলেত থেকে ফিরে এলে তুমিই আমাকে সব প্রথম বলো ভাগবতের কথা, মনে আছে? আমার এক বন্ধুকে লিখেওছিলে—দিলীপ কেন যায় জ্ঞানের জন্যে রাসেল হাক্‌সলি রোঁলার কাছে—ঘরে মহাভারত রামায়ণ ভাগবত থাকতে অন্যত্র হাত পাতার কী দরকার? কিন্তু, ভাই, ঐ মহাভারতেই আছে ব্যাসদেবের কথা যে, "পর্যায়যোগেন লভতে মনুষ্যঃ"—অর্থাৎ সব কিছুরই একটা সময় আছে। পাশ্চাত্য বুদ্ধির জম্‌কালো জৌলুষের প্রতি অতিভক্তির মোহ আমার কাটে নি তো সে-সময়ে। বুঝি সে-মোহপাশ কাটাবার জন্যেই আমার নিতে হ'ল শ্রীঅরবিন্দের চরণাশ্রয়। মনে পড়ে কত তর্কই না ক'রেছি প্রথম প্রথম তাঁর সঙ্গে হঠকারী হ'য়ে! ব'লেছিলাম একবার—সে কী বিজ্ঞভাবে: "জানেন তো য়ুরোপীয় শিক্ষায় আমি মানুষ কাজেই এ-সব যোগবিভূতি প্রভৃতির রূপকথা টপ্‌ ক'রে বিশ্বাস করি কেমন ক'রে?" তাতে তিনি হেসে আমাকে লিখেছিলেন * "I suppose I have had myself an even more completely European education than you, and I have had too my period of agnostic denial, but from the moment I looked at these things I could never take the attitude of doubt and disbelief which was for so long fashionable in Europe. Abnormal, otherwise supraphysical experiences and powers, occult or Yogic, have always seemed to me something perfectly natural and credible."

তাঁরই কৃপায়—(ভাগবতে ব'লেছে গুরু কৃষ্ণ একই—"আচার্যং মাং বিজানীয়াৎ···সর্বদেবময়ো গুরুঃ") এই অবিশ্বাসের রাত পোহাল—

* "অনামী"-র ২৫৩ পৃষ্ঠায় পুরো চিঠিটি ছাপা হয়েছে।

তবে ধীরে ধীরে। তখন ভাগবতের একথার মর্ম বুঝি বুঝবার সবে কিনারায় এলাম ( শ্রীকৃষ্ণ বলছেন উদ্ধবকে ) :

যথা যথাত্মা পরিমৃজ্যতেঽসৌ মৎপুণ্যগাথাশ্রবণাভিধানৈঃ।
তথা তথা পশ্যতি তত্ত্বসূক্ষ্মং চক্ষুর্যথৈবাঞ্জনসম্প্রযুক্তম্॥

অর্থাৎ

মোর বাণী গান করে যারা পান, দিনে দিনে হয় অমল তাদের হিয়া
দেখে বরে যার তত্ত্ব আমার দিব্যাঞ্জনে সূক্ষ্ম আঁখি লভিয়া।

"বুঝবার কিনারায় এলাম" ব'লছি বটে, কিন্তু ভয়ে ভয়ে। কারণ আমি আর কিছু দেখি বা না দেখি এটুকু দেখতে পাবার "সূক্ষ্ম" দৃষ্টি হ'য়েছে যে, বৈষ্ণবতা অতি দুর্লভ পদবী। কিন্তু তবু একথা ব'ললে অত্যুক্তি হবে না যে, ভাগবত প'ড়তে প'ড়তে সময়ে সময়ে আমার মনে হ'য়েছে—চারদিকে যেন একটা অপার্থিব আলোর বন্যা ছুটে চ'লেছে অচিন পথের ভয় সংশয় ক্লান্তির বাধা বাঁধ ভাসিয়ে নিয়ে। এ-আনন্দের তোড়ের কিছু প্রকাশ না ক'রেই আমার উপায় ছিল না। "আমি বৈষ্ণব" এ-স্পর্ধায় আমি "ভাগবতী কথা" রচনায় প্রবৃত্ত হই নি—আমি বৈষ্ণবচরণের রেণুকামী এই উপলব্ধিই "ভাগবতী কথা"-র আদিম প্রবর্তনা। তাই তো ভক্তির ছন্দে লিখতে সাধ জাগল—বিশেষ ক'রে ভক্তের কথা যিনি ভক্তিপ্রবাহের নীলসিন্ধুমূর্তি। তুমি তো জানো ভাগবত কত বিচিত্র রাগমালায় ক'রেছে ভক্ত-সাধু-সন্তদের গুণগান। দুর্বাসাকে ( নবম স্কন্ধে ) নারায়ণের এ-হেন কথা ব'লতেও মুখে বাধল না যে, তিনিই হ'লেন ভক্তাধীন, কাজেই "অস্বতন্ত্র"। ভাগবত-কথক বাদরায়ণিকে ঋষিরা ব'লেছেন ( প্রথম স্কন্ধে ) যে গঙ্গাদি পুণ্যসলিলারা আমাদের পবিত্র করেন বহুস্নানে তবে, সাধুরা পবিত্র করেন শুধু তাঁদের দেহসান্নিধ্যে—তৎক্ষণাৎ। ভক্ত মুচুকুন্দের মহিমা কীর্তন ক'রতে গিয়ে শ্রীকৃষ্ণ ব'লছেন যে তাকে যে তিনি বর দিতে চেয়েছিলেন সে প্রলুব্ধ ক'রতে নয়, শুধু দেখাতে যে, "ন ধীরেকান্তভক্তানামাশীর্ভির্ভিদ্যতে কচিৎ" অর্থাৎ

আমার ভক্ত একান্ত যে সে হয় না মুগ্ধ বাসনায়
তোমার চিত্রে এই মহিমাই অঙ্কিনু আমি বসুধায়।

শ্রীকৃষ্ণ একথাও বলেন নি কি জোর দিয়েই ( ১১।২৬।৩৪ )

সন্তো দিশন্তি চক্ষুংষি বহিরর্কঃ সমুত্থিতঃ।
দেবতা বান্ধবাঃ সন্তঃ সন্ত আত্মাহমেব চ ॥

অর্থাৎ

বাহিরেরি দিশা রবি করে দান : অন্তর্মুখী নয়নবর
দেন সাধুরাই—আত্মার তাই তাঁরাই বন্ধু দেব অমর !

ভাগবত প'ড়তে প'ড়তে সময়ে সময়ে যেন সত্যি চম্‌কে উঠতে হয়—ভগবান্ ভক্ত সাধুদের ললাটে এ কী জয়তিলক এঁকে দিয়েছেন ? "বুদ্ধিযুগের দুলাল" আমরা—("sons of an intellectual age"—ব'লেছেন শ্রীঅরবিন্দ )—সুতরাং যতই কেন না ভক্ত সাধুদের গুণগানে মুগ্ধ হই, মনের সংশয় ঘুচেও ঘোচে না, প্রশ্ন জাগে : সত্যিই কি এতটা স্তবস্তুতি সাধুদের প্রাপ্য ? Give unto Caesar what is Caesar's বটে, কিন্তু যা সীজরের প্রাপ্য নয় তার বেলা ? প্রহ্লাদ হিরণ্যকশিপুকে যে-কথা ব'ললেন সে-কথা কি উপলব্ধি-জগতের সত্য যে, ভগবদ্ভক্তি লাভ ক'রতে কেউ পারে না বিনা মহতের পদধূলি—"মহীয়সাং পাদরজোঽভিষেকম্ ?" রুদ্রগীতে বলা হ'ল ভক্ত সাধুসজ্জনের ক্ষণসঙ্গেও যে-আনন্দ তার কাছে স্বর্গানন্দ তো কোন্ ছার মোক্ষানন্দও পাণ্ডুর হ'য়ে যায় !

খটকা একটু লাগে বৈ কি প্রথমটায়। কিন্তু একটু তলিয়ে ভাবতে গেলে দেখা যায় যে এসব কেবল ভক্ত বা কবির উচ্ছ্বাসমাত্র নয়, এর পিছনে সায় রয়েছে মানবাত্মার এই একটি চিরন্তন সার্বভৌম উপলব্ধির। সেটি এই যে, সাধু সন্ত ভক্ত বৈষ্ণব এঁরাই হ'লেন মর্ত্যে ভগবানের প্রতিভূ—এঁদের মধ্যেই সব আগে নামে ভগবানের আলো। পরমহংসদেবের ভাষায়—"ভগবানের সর্বত্র গতিবিধি সত্য, কিন্তু ভক্তদের হৃদয় হ'ল তাঁর বৈঠকখানা।" তাই না যুগে যুগে দেশে দেশে মর্ত্যমুখী মানুষকে ঊর্ধ্বমুখী ক'রেছেন এঁরাই—যাঁরা স্কুল কলেজ, কল-

কারখানা প্রতিষ্ঠা ক'রেছেন তাঁরা নন। ভক্তি প্রেম রতি বহুদুর্লভ। ভাগবত ব'লছেন যে ভগবান্ সাধকদের মুক্তি দিতে তত ইতস্তত করেন না কিন্তু ভক্তি দিতে চান না সহজে: "অস্ত্বেবমঙ্গ ভগবান্ ভজতাং মুকুন্দো মুক্তিং দদাতি কর্হিচিৎ স্ম ন ভক্তিযোগম্।" (৫,৬,১৮)

শ্রীরূপগোস্বামীর পদ্যাবলীতে আছে: "কৃষ্ণভক্তি কোটি জন্মের সুকৃতিতেও লাভ হয় না—জন্মকোটিসুকৃতৈর্ন লভ্যতে।" কিন্তু এই ভক্তি যে এ-হেন দুর্লভ বাঞ্ছিত বস্তু সেটা আমরা সর্বপ্রথম জানতে পারি কাকে দেখে? না, ভক্ত, সাধু, অবতার—ওরফে যাঁরা মর্তে্য ভগবানের প্রতিভার প্রতিনিধি, আনন্দ-রূপের আশ্চর্য বিগ্রহ। নৈলে কি ভাগবতে স্বয়ং নারায়ণ ব'লতেন এমন কথা যে, "সাধবো হৃদয়ং মহ্যং সাধূনাং হৃদয়স্ত্বহম্"—সাধুরা আমার হৃদয়, আমি—সাধুদের হৃদয়?

কথাটা এত ক'রে ব'লছি—এটি ভাগবতের একটি প্রধান বাণী ব'লে। অর্থাৎ ভাগবত প'ড়তে হ'লে ভক্তি ও ভক্তের প্রতি সহজ সরল শ্রদ্ধা নিয়ে বসা চাই-ই। নৈলে ভাগবত পড়া হবে সেই বৈরাগ্য-হীন পণ্ডিতের পড়া যে রাজার কাছে ভাগবত প'ড়ত কিন্তু বুঝতো না এক ফোঁটাও। ভাগবত-পাঠের একটি প্রধান আনন্দই হ'ল তার পাতায় পাতায় এই সাধু ভক্তদের দর্শন—একটি রীতিমত অপরূপ নাট্যশালা—তোমাদের ভাষায় আরো একটি ভালো শব্দ আছে: Pantheon—যেখানে একের পর এক মহিমময় ভক্তিমানের মূর্তি দীপ্যমান—এ বলে আমাকে দেখ ও বলে আমাকে:—সূত নারদ ভীষ্ম অর্জুন ঋষভ পৃথু কপিল বিদুর প্রহ্লাদ ধ্রুব শুকদেব রন্তিদেব অম্বরীষ ভরত অক্রূর অবধূত···অথচ প্রতি ভক্তই তার স্বকীয়তায় জীবন্ত, উচ্ছল, মহিমময়! ভক্তিমতীদের মধ্যে গোপীদের অতুলনীয় চিত্রশালার তো কথাই নেই কিন্তু তাছাড়াও রমণীহৃদয়ের বিশিষ্ট কমনীয় ভক্তি যে তার নিজস্বতায় সমানই জাজ্বল্যমান এ আর এক বিস্ময়:—দ্রৌপদী রুক্মিণী কুন্তী দেবহূতি যশোদা দেবকী ব্রাহ্মণপত্নীরা মথুরাবাসিনীরা··· এক একটি ছবি ফুটেছে এক একটি রেখার টানে—কিন্তু প্রাণের মনের

ভাবের ঢেউ খেলে উঠেছে সেই দু' একটি রেখার মধ্যেই। উদাহরণত, মনে পড়ে সেই দৃশ্য যখন শ্রীকৃষ্ণ ফিরছেন কুরুক্ষেত্র থেকে দ্বারকায়—যখন ছাদের উপরে কুরুরমণীরা জনান্তিকে নিজেদের মধ্যে "সংজল্প" ক'রছে—এই মানুষটি বড় সোজা নয়—সেই আদিদেব যিনি—ইত্যাদি। সংজল্পটী প্রায় স্তবের রূপ নিয়েছে—যার শেষে ফুটে উঠেছে নারীহৃদয়ের একটি চিরন্তন খেদ: যেখানে কুরুরমণীরা ব'লছেন যে রমণীকুলের মুখোজ্জ্বল ক'রেছেন সেই মহীয়সীরা যাঁরা এ-হেন শ্রীকৃষ্ণের দয়িতা! মনে পড়ে রুক্মিণী, ভদ্রা, সত্যভামা, জাম্ববতী প্রভৃতির বলাবলি—কে কৃষ্ণকে কী চোখে দেখেছেন? কী জীবন্ত, সুন্দর! আর গৌরবিণী নারীহৃদয়ের কী অপরূপ ছবি—যেখানে পতিগরবিণীদের স্বাভাবিক গর্বও ম্লান হ'য়ে গেছে তাদের অপরূপ পতিভক্তিতে! প্রেমের ও পাতিব্রত্যের এ-হেন ছবি বিশ্ব সাহিত্যে আর কোনো চিত্রীই এমন ক'রে ফোটাতে পেরেছেন কি আজ পর্যন্ত?

আর এই সব সতীর মধ্যে দিয়ে ফুটে উঠেছেন কোন্ বিরাট পুরুষ? না "কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্।" অন্য অন্য অবতার হ'ল ভগবানের বিভূতি মাত্র, এ একটু কম ও একটু বেশি। কিন্তু কৃষ্ণ হ'লেন ভগবানের পূর্ণশক্তির অপ্রতিদ্বন্দ্বী বিগ্রহ—যিনি পাপপুণ্য, ধর্মাধর্ম, সুনীতি-দুর্নীতির বহু ঊর্ধ্বে। যোগী কবি এ-ইর অপরূপ কবিতাটি মনে পড়ে না?—যশোদা হাসছেন শিশুকৃষ্ণের পানে চেয়ে—অথচ তিনি বিশ্বরূপ অনাদি অশেষ:—

> The mother laughed upon the child
> made gay by its ecstatic morn,
> And yet the sages spake of it
> as of the Ancient and Unborn!

দুলালের পানে হাসে মাতা তার পুলক-অরুণে মুগ্ধ প্রীত
যোগীঋষি তবু গাহিল: "সে চির-অনাদি-অশেষ, জনমাতীত।"

ভাগবতের প্রথমে নারদের সঙ্গে ব্যাসের কথালাপ মনে পড়ে। নারদ তাঁকে ব'ললেন লিখতে সেই বিরাট্ পুরুষের কথা যাঁর গুণগান বিনা নেই ত্রিতাপতপ্ত মানুষের চিরশান্তি:

# ভূমিকা

"প্রখ্যাহি দুঃখৈর্মুহুমর্দিতাত্মনাং
সংক্লেশনির্বাণমুশন্তি নান্যথা।"

তাই ব্যাসদেব লিখলেন ভাগবত। কিন্তু প'ড়তে প'ড়তে মনে হয় একে কী নাম দেব? এ কি শুধু বাক্যপুষ্পিত নন্দন কানন? শুধু ধ্বনিতরঙ্গিত সুখনদী? শুধু বর্ণ রঞ্জিত ইন্দ্রধনু?—না। এ যে চিরদিনের ভক্তহৃদয়ের চিরদিনের পাথেয়—মরতার অন্ধকারে অমরতার নিত্য অঙ্গীকার—বেদনার কৃষ্ণ তুফানে চেতনার আলোকস্তম্ভ। ভাগবত শুধু কাব্য নয়। ভাগবত হ'ল ভক্তের সঙ্গে ভগবানের অন্তহীন নিত্যলীলার নির্বারিত ছন্দোময় নৃত্য—

জয়ে পরাজয়ে বিরহে মিলনে
প্রলয়ে অভয়ে জীবনে মরণে।

এই সত্যটি প্রজ্বলন্ত হ'য়ে ওঠে ভাগবতের ভাব ছন্দ ও অনুভবের মিলনযজ্ঞে যার মহাঋত্বিক ঐ "ভগবান্ স্বয়ম্।" আমরা সচরাচর ভক্ত ও ভগবানের আনন্দ বিহারের সাক্ষ্য পাই আমাদের হৃদয়েই—কম আর বেশি। কিন্তু যখন সে-সাক্ষ্য অত্যন্ত আবছা হ'য়ে আসে তখন মেঘের চক্রান্তে সূর্যের ঐশ্বর্যে আস্থা রাখা হ'য়ে ওঠে কঠিন। ভাগবত ভারতের ভক্তদের অন্তর্জীবনে এসেছে সেই আলোর স্বর্ণাক্ষর হ'য়ে—পুরোভাগে দাঁড় করিয়ে আলোর আলো অবতারীকে। কিন্তু একটি মাত্র রূপে নয়—অজস্র রূপে রসে ভাবে বিভাবে। এইখানে ভাগবতের বহু কীর্তির একটি প্রধান কীর্তি। কারণ ভাগবতের কৃষ্ণ মহাভারতের কৃষ্ণকেও ছাড়িয়ে গেছেন—যদি না যেতেন তাহ'লে মহাভারতের পরে ব্যাসদেবের ভাগবত প্রণয়নের কোনো সার্থকতাই থাকত না। ভাগবত-কল্পতরুর হাজারো রসালো ফলস্বাদ পাবার সময়ে এই কথাটি বিশেষ ক'রে স্মরণীয় যে তার মধ্যমণি আমাদের কাছে এসেছেন শুধু ভগবান্‌রূপে নয়—সখা, সারথি, মন্ত্রী, বন্ধু, বল্লভ, এমন কি সন্তান হ'য়েও তাঁর সাধ মেটে নি তাই ভাগবত অকুণ্ঠে ক'রলেন ঘোষণা (৫।৬।১৮) যে, অন্য অন্য সাধনায় ভগবান নানা রূপে সাড়া দিতে পারেন, কিন্তু কেবল প্রেমের ডাকেই

তিনি হন দাস। চরিতামৃতকারও এই কথাই ব'লেছেন ঘরোয়া ভাষায় যে, প্রেমের ধর্মই হ'ল প্রেমাস্পদকে মনে করা অসহায়ঃ

আপনারে বড় ভাবে মোরে সম, হীন,
সর্বভাবে হই আমি তাহারি অধীন।

শ্রীকৃষ্ণের এই ভক্তাধীনতার ছবি ব্যাসদেব ফুটিয়েছেন ছত্রে ছত্রে। যে ভীষ্ম যুদ্ধে তাঁকে ক্ষতবিক্ষত ক'রেছিল তাকেই তিনি এলেন অন্তিমে চরণাশ্রয় দিতে। যে-দ্রৌপদী তাঁকে ডেকেছিল আর্ত হ'য়ে এলেন তিনি তার তারক হ'য়ে—তার শাকান্ন গ্রহণ ক'রতে, বাহন হ'য়ে—তার বসনের ভার বইতে। কিন্তু শুধু ভক্তাধীনতাই নয় তাই ব'লে। যে-রুক্মিণী তাঁকে বরণ ক'রল তাকে মৃদু পরিহাসের সুরে ব'ললেনঃ "তুমি রাজপুত্রী আমি উদাসী অকিঞ্চন—সমানে সমানে হয় প্রণয়েরি বিনিময়—তবে কেন সখি আমার গলে দিলে মালা?" অর্জুন যুধিষ্ঠিরকে ব'লছেন কেঁদে যে সে-কৃষ্ণ আর নেই যাকে পরিহাস ক'রে মিথ্যাবাদী ব'লতেও আমার মুখে বাধে নি। এইভাবে ছবির পর ছবিতে শ্রীকৃষ্ণের দুর্বিভাব্য চরিত্রের রকমারি রসাল দিক ফুটে উঠেছে ভাগবতের চিত্রশালার অজস্র ঐশ্বর্যে। এই রসালতার রাজকোষ থেকে নানা রত্নমণি ধার নিয়েছেন ভাগবতের পরবর্তী বৈষ্ণব কবিরা।

সবশেষে মনে পড়ে তাঁর আশ্চর্য নির্লিপ্ততা। যে-যদুবংশের তিনি রক্ষক তার ধ্বংসের তিনিই করলেন অনুমোদন! উদ্ধবকে ব'ললেন "তুমি ঠিকই ব'লেছ যাদবদের এই ধ্বংসই আমার অভিপ্রেত।" ব'লে যখন তাদের কুল নির্মূল হ'ল, এসে ব'সলেন তরুমূলে দেহ ত্যাগ ক'রতে। চোখে তাঁর উদাস দৃষ্টি, মুখে প্রসন্ন হাসি অথচ অঙ্গের আভায় চারিদিক ঝলমল ক'রছে। সে কী রূপবর্ণনা! আহা!

(১১।৩০।২৮)

বিভ্রচ্চতুর্ভুজং রূপং ভ্রাজিষ্ণু প্রভয়া স্বয়া।
দিশো বিতিমিরাঃ কুর্বন্ বিধূম ইব পাবকঃ॥

চারিদিক করি' আলো ধূমহীন দীপ্তশিখা সম
দিব্যকান্তি চতুর্ভুজ ধূলায় আসীন অনুপম!

এমন সময়ে জরা ব্যাধ মুষলমুখী বাণে বিদ্ধ করল তাঁর মৃগাকৃতি চরণ। কাছে এসে দেখে মৃগ নয়—সাক্ষাৎ চতুর্ভুজ! পড়ল পায়ে লুটিয়ে। তখন কৃষ্ণ বললেন তাকে (১০।৩০।৩৯):

মা ভৈর্জরে ত্বমুত্তিষ্ঠ কাম এষ কৃতো হি মে।
যাহি ত্বং মদনুজ্ঞাতং স্বর্গং সুকৃতিনাং পদম্ ॥

ভয় নাই হে নিষাদ, আমার নিধন তুমি সাধিয়াছ আমারি ইচ্ছায়
ওঠো বন্ধু! হেন পুণ্যফলে তুমি পাবে ঠাঁই, আমারি আদেশে, অমরায়।

যাঁর চরণরেণু-লাভের জন্য দেশ দেশান্তর থেকে আসতেন যোগী মুনি ঋষি, যাঁর রাসলীলা দর্শনে স্বর্গবাসিনীরাও হতেন উন্মনা, যাঁর লীলাসাথী হবার জন্যে দেবগণও চাইতেন নরজন্ম (৫,১৯,২০) তাঁকে হত্যা করায় হ'ল পুণ্য—যার ফলে ব্যাধের লাভ হ'ল স্বর্গবাস—এ-হেন কল্পনাই কি কোনোদিন এসেছে কোনো কবিপ্রতিভার পরিধির মধ্যে?—যিনি শিশু হ'য়েও বিশ্বরূপ, প্রণতকামদ হ'য়েও ভক্তাধীন, সম্রাট্ হ'য়েও অকিঞ্চন, সবার মধ্যে থেকেও নিঃসঙ্গ, সর্ববন্ধু হ'য়েও সবার অপ্রাপ্য, অজস্র-সুখদ হ'য়েও সুখদুঃখের পার—মনে পড়ে তাঁর দেহ-রক্ষার আগে দ্বারকায় এসে দেবগণের সেই স্তবগান: (১১।৬।১৮)

বিশ্বমোহিনী দৃষ্টিদামিনী অযুত কামিনী জায়া যাঁহার
চাহিতে নাথের প্রসাদ দেহের শরণ-উছল আত্মদানে,
করিত নিয়ত কামনা—তবুও পারে নাই মন মোহিতে তাঁর,
পারে নি চিনিতে পারে নি জিনিতে অপরাজেয় অনঙ্গবাণে!

তোমারই একটি চিঠির কথা মনে পড়ে যাতে আমাকে তুমি আবার লিখেছিলে সান্ত্বনা দিয়ে:

"As for those, however, who say that seeking Krishna has no part in their Yoga—well, that is the ignorant talk of those who do not know who Krishna is and vainly plume themselves on their own vain ignorance of 'all that old stuff!'... কৃষ্ণাৎ পরং কিমপি তত্ত্বমহং ন জানে—The words are not mine but those of the great Vedantist Madhusudan Saraswati."

ভাগবত পড়তে পড়তে তোমার এই কথাগুলি আমার প্রায়ই মনে হ'ত এই জন্যে যে যারা কৃষ্ণকে মনে করে শুধু বৈষ্ণবদের গুরু তারা সত্যিই জানে না তিনি কী বস্তু! জানলে তাঁকে একটি বিশেষ সম্প্রদায়ের আদি প্রবর্তক-বর্গীয় কোনো নায়ক ব'লে প্রচার করতে তাদের বাধত। কারণ কৃষ্ণের সব চেয়ে বড় উপাধি হ'ল তাঁর নিরুপাধিকত্ব ও অসমোর্ধ্বতা (all-transcendence): যেখানে যে ভেবেছে কৃষ্ণ বুঝি এই বস্তু অমনি কৃষ্ণ হেসে ফস্কে গেছেন, যে-জন্যে ভীষ্ম প্রথমেই যুধিষ্ঠিরকে বলেছিলেন (১।৯।১৬): কৃষ্ণ যে কী মৎলবে কী করেন ভাবতেই বড় বড় মুনি ঋষি অথই জলে—তাঁকে মেপে পাবে কেমন ক'রে? স্বয়ং ব্রহ্মা কৃষ্ণের এই দুরবগাহতার কথা বলেছেন আরো সুন্দর ক'রে (১০।১৪।৩৮) যে, যারা বলে তোমায় জানে তারাই জানুক প্রভু, বেশি কথায় কাজ কি? আমি যা সত্যি জানি তা শুধু এই যে আমার কায় মন বাক্য কেউই পায় না তোমার নাগাল। এ-হেন কৃষ্ণের আবির্ভাব হ'য়েছিল কি মাত্র কয়েকটি ভেকধারীর জন্যে? আমি এখানে অত্যাধুনিকতার গা-জোয়ারি সুরে বলছি না যে আমরা বুদ্ধির ধোঁয়া দিয়ে যে-সব ভাবকুণ্ডলী সৃষ্টি করি—(যার একটির নাম ধরা যাক্ "universal"—অর্থাৎ যাকে যে-কেউ যে-কোনো পরিবেশে বিনা প্রয়াসে ছুঁতে না ছুঁতে বলতে পারবে—"এরই তো নাম সর্বজনগ্রাহ্য, সার্বভৌমিক!")—কৃষ্ণের সেই সব জগতেই যাওয়া-আসা—কিনা তিনি অতিসুবোধ্য পোষমানা ঠাকুর। আমার বলবার উদ্দেশ্য—তিনি হলেন ভগবানের সেই শ্রেণীর যুগাবতার * যাঁর শক্তি ও প্রভাব সর্ব যুগেই নিজেকে নিত্য নূতন বিভাবে সক্রিয় করে—যা থেকে প্রতি মানবমনই তার জীবনের খোরাক পেতে পারে। তবে এ-খোরাক পাবার দুটি উপায় আছে—এক সজ্ঞানে, আর এক অজ্ঞানে। অজ্ঞানে পাওয়া মানে একটু প্রেরণা নিয়েই তুষ্ট থাকা—যেমন জানলা বন্ধ তবু পাখির

* আমি নিজে বিশ্বাস করি তিনি ছিলেন পূর্ণাবতার—বৈষ্ণব পরিভাষায় যাকে বলে "অবতারী"—কিন্তু যাঁরা এতটা মেনে নিতে পারবেন না তাঁদের কাছেও ভাগবত গ্রাহ্য যদিও "বুদ্ধ্যা—ন চ টীকয়া।"

মধ্যে আলো আসছে চুঁইয়ে চুঁইয়ে। সজ্ঞানে পাওয়া হ'ল তাঁর আরাধনা করা—মনের সব দেয়ালে জানলা ফুটিয়ে হাট ক'রে খুলে দেওয়া সেই আলোর আকাশের পানে। এরই নাম অভীপ্সা—aspiration. কোন মহাপ্রভাবকে যথাযথ ভাবে গ্রহণ করতে হ'লে সবচেয়ে বড় সহায় হ'ল এই উদ্দীপ্তি—যেকথা ভাগবত পই পই ক'রে বলেছেন উপদেশ তথা কথিকায়। এ-অভীপ্সা যাদের নেই তারা প্রায়ই তাদেরকে বলে সাম্প্রদায়িক যাদের এ-অভীপ্সা আছে—যারা দূর থেকে সমালোচনা ক'রে তৃপ্ত থাকতে না পেরে ঝাঁপ দেয় নিষ্ঠার সঙ্গে কোন সাধনাকে আঁকড়ে ধরতে—যাদেরকে শ্রীকৃষ্ণ বলেছেন "মন্মনস্কাঃ মৎপ্রাণাঃ মদর্থে ত্যক্তদেহিকাঃ" (১০।৪৬।৪) ব'লেই বলছেন উদ্ধবকে : "যে ত্যক্তলোকধর্মাশ্চ মদর্থে তান্ বিভর্ম্যহম্।" * এই-ই হ'ল ঐশ্বরীয় কাজ—আশ্রয়দান। "আমার শরণ নিলে আমি তোমাকে সর্বপাপ থেকে উদ্ধার করব"—এ-অঙ্গীকার ভগবান ছাড়া আর কারুর মুখে উচ্চারিতই হ'তে পারে না। কৃষ্ণের কাছে নিজেকে খুলে ধরার মানেই হ'ল সাম্প্রদায়িকতাকে কাটিয়ে ওঠা—আকাশে যে উঠতে পেরেছে দিক্‌চক্রবাল তার দৃষ্টিপথের আড়াল হ'য়ে দাঁড়াতেই পারে না। ভাগবতকার অতি উদার তাই বলছেন : "শ্রদ্ধা ভাগবতে শাস্ত্রে অনিন্দাম্ অন্যত্র" (১১।৩।২৬) অর্থাৎ ভাগবতের ভক্ত হবেন নিজধর্মে আস্থাবান্ কিন্তু পরমত-অসহিষ্ণু না।

কিন্তু আকাশ উদার ব'লেই সেখানে বসবাস এত কঠিন। এইজন্যে যে পৃথ্বীর টানের কাটান মেলা ভার। আমাদের মন প্রায় তামসিকতার পাতালে বদ্ধ থেকে থেকে যে তাকেই বেসে ফেলেছে ভালো। কাজেই এ-ভালোবাসার প্রবল টান কাটাতে হ'লে চাই এমন কোন প্রবলতর টান যা আমাদের অভ্যাসের মোহকে জয় করবার শক্তি ধরে। এই শক্তিই জোগান কৃষ্ণ এবং একটি খুব সহজ উপায়ে—তাঁর রূপের লোভ দেখিয়ে। আমাদের মন সব চেয়ে সহজে পোষ মানে রূপের এ খুবই জানা কথা। গুণ বুঝতে দেরি হয় ব'লে গুণগ্রাহীর সংখ্যা রূপোচ্ছ্বাসীর চেয়ে চিরদিনই

* আমার জন্যে যারা লোকধর্ম ত্যাগ করেছে তাদের আমি ভরণ পোষণ করি।

কম—সব দেশে। কিন্তু রূপ এমন একটি আশ্চর্য জাদু যা নয়ন-পরিধির মধ্যে আসতে না আসতে হয় "ভাবেতে ভরল তনু হরল জ্ঞেয়ান" অবস্থা। তাই ভারতের ধর্ম-জীবনে সবচেয়ে ব্যাপক হ'য়ে এসেছে কৃষ্ণের প্রভাব—আসমুদ্র-হিমাচল। ধর্মপ্রাণ ভারতবাসীর সবচেয়ে প্রিয় জীবনবেদ যে গীতা আর ভাগবত—শ্রুতি সংহিতাদি নয়—এ কথা কে না জানে? কিন্তু কৃষ্ণের প্রভাব এ-হেন ব্যাপক হ'ল কেন? ঐ যে বললাম—তাঁর রূপের জন্যে। আহা কী সে রূপ! মনে পড়ে ব্রহ্মার সেই রূপবর্ণনা দশম স্কন্ধে চতুর্দশ অধ্যায়ে। কিন্তু সে তাঁর রূপের মাত্র একটি দিক—মানবতার মধ্যে দেবত্বের সৌদামিনী-দ্যুতি। কিন্তু কৃষ্ণের রূপের ব্যঞ্জনা সে কত! মনে পড়ে যমুনাতটে গোপবালকদের নিয়ে কৃষ্ণের সেই বনবিহার। কিন্তু তাদের বিহার হ'লেও আহারো তো চাই। কাজেই কৃষ্ণ লোক পাঠালেন কাছেই এক যজ্ঞের যাজ্ঞিক ব্রাহ্মণদের কাছে। তাঁরা গোপবালকদের আর্জি কানেই তুললেন না। গোপবালকেরা ক্ষুণ্ণমনে ফিরে আসতে কৃষ্ণ দ্ব্যর্থক হাসি হেসে যা বললেন তার ভাবটা এই যে বুঝে সুঝে না চললে কি চলে? ("প্রহস্য জগদীশ্বরঃ লৌকিকীং গতিং দর্শয়ন্) যাও দেখি এবারে ঐ পুরুতদের অর্ধাঙ্গিনীদের কাছে। বালকেরা ব্রাহ্মণ-দের অন্দরমহলে হাজিরি দিয়ে কৃষ্ণের এ-নিবেদন জানাতে-না-জানাতে তারা গুরুজনদের নিষেধ শাসন গঞ্জনা সব ডিঙিয়ে চর্ব্য চূষ্য লেহ্য পেয় নিয়ে ছুটে এল প্রিয়ের উদ্দেশে যেমন ছুটে যায় নদী সমুদ্রের উদ্দেশে মরু গিরির বাধা ডিঙিয়ে—"অভিসস্রুঃ প্রিয়ং সর্বাঃ সমুদ্রমিব নিম্নগাঃ।" এসে দেখল প্রিয়তমের অপরূপ মূর্তি (১০।২৩।২২):

শ্যামং হিরণ্যপরিধিং বনমাল্যবর্হ-ধাতুপ্রবালনটবেষমনুব্রতাংসে।
বিন্যস্তহস্তমিতরেণ ধুনানমব্জং কর্ণোৎপলালককপোলমুখাব্জহাসম্॥

যমুনা উপবনে দেখিল তারা সেই ভুবনবিমোহন প্রিয়ঙ্করে:
শ্যামল বরতনু, বসন স্বর্ণাভ, চূড়ায় শিখিপাখা চমৎকার!
বক্ষে বনমালা, প্রবাল পল্লব লতা অলঙ্কার অঙ্গে ধরে!
দখিন কর ঘেরি' কণ্ঠ বন্ধুর, লীলাকমল বাম করে তাহার

# ভূমিকা

হয় আবর্তিত অহেতু সুখে যেন ! চাঁচর কেশ দোলে কপোল'পরে!
কণ্ঠে উৎপল, অধরে মৃদুহাসি, মরি কী মনোহর রূপবিহার !

একজন বিখ্যাত ইংরাজ ঔপন্যাসিক রূপের বিশেষণ দিয়েছেন disturbing. ভাগবতের পাতায় পাতায় এ-উক্তির সাক্ষ্য। শ্রীকৃষ্ণ যেখানে যাচ্ছেন তাঁর রূপ আনছে ভূমিকম্প। অথচ তবু তারই মাঝে অন্তরের অশন বসন শয়ন স্বপন শান্তি। মানুষের রূপে কখনোই রূপের এ-বিকল্প প্রয়োগ হয় না—অন্তত ততদিন যতদিন সে-রূপ মানবিক সুষমার ঊর্ধ্বে না ওঠে। কিন্তু কৃষ্ণের যে-রূপ তার প্রধান সার্থকতা এই খানে যে সে শুধু—ভাগবতের ভাষায়—"নয়নোৎসব" নয়, সে চেতনার আরোহণী। এই জন্যেই গোপীরা তাকে বলেছিল "অক্ষণ্বতাং ফলমিদং ন পরং বিদামঃ" (২।১৭):

নয়নের বহুসাধনার ফল—তাহার শ্রীমুখ, অতুল হাসি,
আর কোনো ফল আছে কি? জানিনা। সে-রূপখেয়ায় অকূলে ভাসি।

অকূলে কূল মেলে সহজে এই রূপেরি খেয়ায়। তাই রূপ হয় সহজেই পারের পারী। অবশ্য রূপ হ'ল কৃষ্ণের সার্বভৌম আবেদনের, অজস্র বিভাবের মধ্যে একটি মাত্র বিভাব। ভাগবত বলছে চেষ্টা করলে হয়ত ধরণীর ধূলিকণা গোণা সম্ভব কিন্তু কৃষ্ণ-বিভূতি সব গণনার পারে। একথা মেনে নিয়ে তবু বলব যে কৃষ্ণের আবির্ভাবে তাঁর রূপ একটি বড় কথা। সব অবতারে রূপের এহেন বিভূতি প্রকট হয় নি—যথা মৎস্য, কূর্ম, বরাহ, নৃসিংহ, পরশুরাম। কিন্তু কৃষ্ণের (ও তার পরে শ্রীচৈতন্যের) আবির্ভাবে রূপ এসেছে প্রাণের তীর্থ হ'য়ে যার স্পর্শ পেতে না পেতে প্রাণ ব'লে উঠেছে "অক্ষণ্বতাং ফলমিদং ন পরং বিদামঃ।" আর একথা শুধু যে কৃষ্ণের দেহধারণের যুগেই সত্য ছিল তা নয়—সে-রূপের আগমন হ'ল চিরদিনের আসা—যাকে তোমরা বলো coming to stay—আর একথা যে উচ্ছ্বাস নয় তা সাধক মাত্রেই জানে! আমি জানি এমন মানুষকে যার উপাস্য ছিল শিব—অথচ তাকে কৃষ্ণই দর্শন দিয়ে আপন ক'রে নিলেন। শুনেছি তার মুখে—"সে কী রূপ! আহা!"

এই কৃষ্ণই হ'ল চিরন্তন কৃষ্ণ—মায়ামানব-রূপে এল শুধু তার অঙ্গীকার—ভাগবতের ভাষায়—"বন্ধুগু রুরহং সখে" (১১।১৯।৪৩) —ডাকলেন উদ্ধবকে তিনি এই ব'লে :

মামেকমেব শরণমাত্মানং সর্বদেহিনাম্
যাহি সর্বাত্মভাবেন ময়া স্যা হ্যকুতোভয়ঃ ॥

সকল দেহীর আশ্রয় আমি—আর কেহ নাই পারের পারী,
চাহিলে চরণে পূর্ণ শরণ লভিবে অভয়—অঙ্গীকারি।

একথা ভাগবতে কৃষ্ণকে বার বার বলতে হয়েছে, সম্ভবত এই জন্যেই যে তিনি যে "সর্বতঃ পাণিপাদং তৎ সর্বতোঽক্ষিশিরোমুখম্" তাই কৃষ্ণ যে মাত্র একটি বিশেষ শ্রেণীর ভক্তের উপাস্য—যাদের লেবেল 'পরম বৈষ্ণব' একথা সত্য নয় : কৃষ্ণ যে বিশ্বতোমুখ, সব দেবতার মধ্যে দিয়ে তিনিই যে পূজা গ্রহণ করেন, একথার বহূক্তি ক'রেও ভাগবত ক্লান্ত হয় নি। এক জায়গায় ভাগবত বলেছেন যে, তরুমূলে জলসেক করলে যেমন তার ফল ফুল শাখা সর্বত্রই জলসেক হয়, তেম্‌নি অচ্যুতকে পূজা করলে হয় সর্ব-দেবতারই পূজা। অক্রূর কৃষ্ণকে বলছেন (১০।৪০।৯) :

সর্ব এব যজন্তি ত্বাং সর্বদেবমহেশ্বরম্।
যেঽপ্যন্যদেবতাভক্তা যদ্যপ্যন্যধিয়ঃ প্রভো ॥

সর্বদেবের ঈশ্বর তুমি সকলে তোমারি করে আরতি
নিয়ন্তা তুমি তাহারো যে বলে : "আন দেবতায় আমার মতি।"

একথা এত ক'রে বলছি কেন তুমি জানো। এযুগে আমাদের আধুনিক মন পরমহংসদেবের ভাষায় "মনের বাজে খরচ" করতে ভালোবাসে। তাই যখন কৃষ্ণপূজারিণী রাহানা লিখেছিল অত ক'রে যে, কৃষ্ণ-যে ঐতিহাসিক সত্য একথা কেন এ-যুগের লোকে মানতে চায় না—তখন তুমি ঠিক্‌ই লিখেছিলে যে কৃষ্ণের সত্যতা পৌরাণিক না ঐতিহাসিক এ নিয়ে মাথা বকানো নিষ্ফল, যেটা অনুধাবনীয় সেটা এই যে তাঁর আবির্ভাব চিরন্তন কি না—তিনি বৃন্দাবন-বিহারী ছিলেন কি না এ-বিচারে কাজ কি—আমরা চাই হৃদয়ঙ্গম করতে তিনি আমাদের হৃদয়বৃন্দাবনবিহারী

কি-না। ("We want 'the Thing' in itself—quite so, but we can't get it unless we find that Thing *now*. What Krishna as a man may have done thousands of years ago is not what will give us 'the Thing': what He is doing in our hearts *now* is what we must know... If He wasn't in our hearts *now* the *lilas* of ages ago would be quite insignificant.")

এই-ই হ'ল চিরন্তন কৃষ্ণ যিনি ব'লেছিলেন: "সম্ভবামি যুগে যুগে" —শুধু অবতারের চিন্ময় বিগ্রহে নয়—নাস্তিক্যের মৃন্ময় আধারে, অর্ধ-উন্মীলিত শিশুনয়নের দৃষ্টিপথে—সবচেয়ে বড় কথা, আমাদের হৃদয়ের সংশয়ান্ধকার ঝড় তুফানের গর্ভকোষে। "জন্মাষ্টমী"-র অর্থ যে এই-ই এ-কথাও তুমিই একবার লিখেছিলে—বোধ হয় তোমার গীতাভাষ্যে। এই রকম কত ভাবেই যে তুমি কৃষ্ণলীলার মর্মবাণীকে ঝঙ্কারিত ক'রে তুলেছ তোমার বলিষ্ঠ ভাষার গভীর ছন্দে! তোমার কাছে তাই তো কৃষ্ণ-প্রেমভিখারিরা এত কৃতজ্ঞ। আমার নিজের দিক দিয়ে তোমার কাছে আমি চিরকৃতজ্ঞ যে ভাগবত পাঠের দিকে তুমিই আমাকে ঠেলেছিলে সবপ্রথম, লিখেছিলে ফের সেদিনো: "I am so glad you have come to love the Bhagavat. It was the first book I read with Ma and had just finished it again with her when she went. It has meant to me more than any other book and you will remember my urging you to read it when you were here... Give yourself utterly to Krishna and in finding Him you will find everything... Go forward, caring nothing for anything else. But ask nothing, give everything."

ভাগবতের চেয়ে মহত্তর বেদ আর কিছু নেই তোমার মুখে একথা শুনে আনন্দ আমার আরো গভীর হ'ল কারণ তুমি জানো তোমার তীক্ষ্ণ বিচারবুদ্ধির উপর শ্রদ্ধা আমার কতখানি গভীর! তাই তো "ভাগবতী কথা"র ভূমিকা লিখতে হ'ল তোমাকেই নিশানা ক'রে—"মনের কথা কইব কি সই কইতে মানা—দরদী নৈলে প্রাণ বাঁচে না।"

ভাগবত সম্বন্ধে আরো কত উচ্ছ্বাসই যে আমার মনে ভিড় ক'রে

আসছে! কিন্তু টাল সামলাতেই হবে। তাই আমার "ভাগবতী-কথা"র আদর্শ সম্বন্ধে দুচারটি কথা ব'লেই ইতি করব আজকের ম'ত।

প্রথম কথা এই যে "ভাগবতী কথা" ভাগবতের শ্লোকগুলির হুবহু তর্জমা নয়। মানে, অনেক স্থলেই তর্জমা মূলানুগ হয় নি। শ্রীঅরবিন্দের একটি কথায় আমার মনের পূর্ণ সায় আছে: "A translator is not necessarily bound to the original he chooses : he can make his own poem out of it if he likes."

আমার কথা হ'ল এই যে ভাগবত পড়তে পড়তে সময়ে সময়ে মনে আমার নেমেছে আনন্দের ঢল: তারই ঠেলায় আমি অকুণ্ঠে নিজেকে ছেড়ে দিয়েছি—যে-পথে আমার ভাব আবেশ আমাকে ঠেলে নিয়ে গিয়েছে সেই পথেই চলেছি না ভেবে চিন্তে। তাই অনুবাদ যেখানে মূলানুগ হয় নি সেখানে দুঃখ বোধ করবার কথা মনেও হয় নি—কারণ এসূত্রে আমি চেয়েছি শুধু ভক্তিপথের প্রেরণা! এ-প্রেরণাকে নির্ভেজাল ব'লে অনুভব করেছি—তাই এ-বিশ্বাস আমার আছে যে সর্বত্র মূলানুগ না হ'লেও "ভাগবতী কথা" ভক্ত-সমাজের করুণা থেকে বঞ্চিত হবে না। আরো এই জন্যে যে, ভাগবতের মূল ভাবধারা আমি কোথাও লঙ্ঘন করি নি। সময়ে সময়ে শ্রীধর স্বামীর বা সিদ্ধান্ত প্রদীপকারের বা বিশ্বনাথ চক্রবর্তীর টীকার শরণাপন্ন হয়েছি * কিন্তু অধিকাংশ ক্ষেত্রেই মূলের সরলার্থ গ্রহণ করেছি—কেন না ভাগবত পড়তে গিয়ে আমার চোখে পড়েছে যে, স্থানে স্থানে ভাষ্যে মূলের সরলার্থ যেন একটু ঝাপসাই হয়েছে। গুরুদেবের কাছেও আমি একথা শুনেছি যে অনেক সময়েই টীকাকাররা মূলকে ভুল বোঝান তাঁদের মনের কোনো প্রবণতার ঝোঁকে। অবশ্য টীকাকরদের ভাষ্য বহুস্থলেই

---

* কেন হয়েছি তুমি জানো। ভাগবতে অনেক স্থলেই অনেক কথা উহ্য থেকে গেছে—সেগুলি টীকাকার ধ'রে দিয়েছেন—পয়লা নম্বর। দোসরা নম্বর: ভাগবতে অনেক শব্দের নানা স্থলে নানা ভাবে প্রয়োগ আছে, যথা, "আত্মন্"। এ শব্দটি ভাগবতে কোথাও মন অর্থে বসেছে, কোথাও বা প্রাণ, কোথাও বা দেহ। এ সব স্থলে টীকাকারদের ভাষ্যের কার্যকারিতা যে খুবই বেশি বলাই বাহুল্য।

মূলকে স্পষ্টতর করে—নৈলে তাঁদের টীকার আদর হবেই বা কেন ?—কিন্তু তবু তাঁদের যে ভুলও হয় এ যখন স্পষ্ট দেখা যাচ্ছে তখন সে-দিকে সতর্ক থাকার প্রয়োজন আছে। একথার উল্লেখ করলাম শুধু এইটুকু নিবেদন করতে যে ভাগবতী কথায় আমার প্রধান লক্ষ্য ভাগবতের সরলার্থের তর্জমা, পাণ্ডিত্য-প্রকাশ নয়। এটুকু মনে রাখলে পাঠকদের লাভ বৈ লোকসান হবে না। কিন্তু এছাড়া আমার আরো কয়েকটি নিবেদন আছে তাঁদের কাছে :

প্রথম : ভাগবতী কথায় ছন্দবৈচিত্র্য আমি চেয়েছি কেন না ছন্দের বিচিত্রতার মধ্যে দিয়েই ভাবের দোলা সুন্দর হ'য়ে ওঠে। কেন এ-বৈচিত্র্য বাঞ্ছনীয় সে-সম্বন্ধে পরিশিষ্টে আমার বক্তব্য সংক্ষেপে বলেছি।

দ্বিতীয় : ভাগবতী কথার মোটামুটি দুটি ভাগ : ভাবগভীর শ্লোকের তর্জমা ও কাহিনী-চিত্রণ। কাহিনীগুলির সম্বন্ধে আমার বক্তব্য এই যে এদের ক্ষেত্রে আমি খানিকটা নিরঙ্কুশ ভঙ্গিতে চলেছি—অর্থাৎ কাহিনীগুলির ছবির মধ্যে দিয়ে ফুটিয়ে তুলতে চেষ্টা করেছি তাদের মূল ভাবটি কি—কোন্ সত্যকে তারা উজ্জ্বল ক'রে ধরেছে। তর্জমাগুলির সম্বন্ধে স্বাধীন ভাবে চললেও এতটা নিরঙ্কুশ ছন্দে চলি নি—মূল শ্লোকগুলির ভাবধারার যাতে হানি না হয় সেদিকে সাধ্যম'ত দৃষ্টি রেখেছি। তবে আমার প্রধান লক্ষ্য অনুবাদের সাবলীলতা ও রসালতা।

তৃতীয় : ভাগবতী বাণীর অজস্রতার দরুণ অনেক শ্লোক বা কাহিনীই আমাকে বাদ দিতে হয়েছে। আমি চয়ন করেছি শুধু সেই সব ভাব ও কাহিনী যাতে আমার মন বেশি ক'রে সাড়া দিয়েছে। আমার নিজের মনকে আমি শুধু আধুনিক শ্রদ্ধালু গ্রহিষ্ণু মনের প্রতিনিধি হিসেবেই ধরেছি। তাই ভরসা হয় যে ভাগবতী ভাব-সমুদ্রের যে-সব তরঙ্গদোলায় আমার মন দুলে উঠেছে তাতে সব না হোক অনেক শ্রদ্ধালু মনই উঠবে দুলে।

কিন্তু তাই ব'লে একথা বলা আমার উদ্দেশ্য নয় যে, আমার চয়নগুলি দিয়েই ভাগবত বিচার্য। বলেছি ভাগবত ভাবের রত্নাকর, তার অন্ত পাবে কে ? আমার চয়নে আমি আমার নিজের মন ও

রুচিকেই সম্বল ক'রে ডুবারি হয়েছি—যে-মণিগুলির রূপজ্যোতিতে আমার মন মুগ্ধ হয়েছে তাদেরই তুলে সাজিয়েছি আমার অনুবাদে, উপমার, ছন্দের ডালায়। ভবিষ্যতে আরও রত্ন চয়ন করার ইচ্ছা রইল যদি ভাগবতী কথার আদর হয়—ভাগবতের ভাষায়—"ভাবুক ও রসিক"-দের পরিষদে।

তবু মনে হয় একটা কথা এখানে বলা ভালো যেহেতু আধুনিক ভাবুক সমাজে না হোক রসিক সমাজে অনেকেই দেখি কথাটি বিস্মৃত হন। কথাটি এই যে, ভাগবত সংস্কৃত কাব্যনন্দনে একটি অপরূপ পারিজাত হ'লেও ভাগবতের পরম মহিমা এর কাব্যগৌরবে নয়—ভক্তি ও ভাবগৌরবে। কাব্যের ছন্দের রসায়নেই সে-ভক্তি তথা ভাব মণিময় হ'য়ে উঠেছে সত্য, কিন্তু মনে রাখা চাই যে ভাগবতকার কাব্যরচনা করবার আদর্শ নিয়ে ভাগবত রচনা করতে বসেন নি। নারদ ব্যাস-দেবকে যে-মৃদু ভৎর্সনা ক'রেছিলেন সেই তিরস্কারই হয়েছিল মহাকবির ভাগবত-প্রণয়নের প্রবর্তনা। এ-সম্বন্ধে বিস্তারিত ভাবে যাঁরা জানতে চান তাঁরা যেন ভাগবতের প্রথম স্কন্ধের চতুর্থ ও পঞ্চম অধ্যায় দুটি একটু শ্রদ্ধা নিয়ে পড়েন। আর বিশেষ ক'রেই অনুধাবন করেন নারদের এই চিরন্তন সত্যোক্তিটিকে :

তস্যৈব হেতোঃ প্রযতেত কোবিদো ন লভ্যতে যদ্ ভ্রমতামুপর্যধঃ।
তল্লভ্যতে দুঃখবদন্যতঃ সুখং কালেন সর্বত্র গভীর-রংহসা॥

( অনুবাদ—৪ পৃষ্ঠায় দ্রষ্টব্য )

একথার সরলার্থ ছাড়া একটি নিহিতার্থ আছে যে, মানুষ সর্ব প্রকার সুখের স্বাদ পেয়েও যখন অতৃপ্ত থেকে যায় তখনই সে পুরো-পুরি ফেরে সেই সুখের খোঁজে যাকে বিশ্বব্রহ্মাণ্ডে কোথাও মেলেনা—মিলতে পারে না। কাজেই কাব্যরস সে-রস নয় যা পরিবেষণ করবার জন্যে নারদ ব্যাসদেবকে ডেকেছিলেন। তাই ভাগবতকার নানা সুরের মধ্যে দিয়েই ক্রমাগত ফিরে আসছেন এই বাদী সুরে যে, ভাগবতী কথায় একবার যে রস পেয়েছে সে আর হারাতে চায় না হারানিধিকে—"পুনর্বিহাতুম্ ইচ্ছেন্ ন রসগ্রহো জনঃ।" গীতিতৃষিতের কাছে

সুরের যে-মূল্য, মরুতপ্তের কাছে নির্ঝরের যে-মূল্য, অভাবক্লিষ্ট মানুষের কাছে ভক্তির তথা ভাগবতের সেই মূল্য। তারো বেশি। কেন না বলেছি, গুণীর সুর কবির ছন্দ প্রভৃতি আমাদের জীবনের সেই আদিম অভাব পূর্ণ করতে পারে না যা পারে ভক্তি। একথা বার বার নানা বিচিত্র ছন্দে রূপকে উৎপ্রেক্ষায় অলঙ্কারে ব'লেও ভাগবতকারের আশ মেটে নি। কেন না তিনি তো শুধু কবি ছিলেন না, ছিলেন ঋষি। তাই তিনি টের পেয়েছিলেন যে, আমাদের অন্তরাত্মার গভীরতম ক্ষুধা পার্থিব ভোগের নয়, বিদ্যার নয়, কর্মের নয়, সুখের নয়, আরামের নয়—তার চিরতৃষ্ণার জল হ'ল "মুকুন্দচরণামৃতম্"—কি না ভাগবতী চেতনা লাভ। এই কথা উদ্ধবকে শ্রীকৃষ্ণ বলেছেন বড় সুন্দর ক'রে ( ১১,১৪,১৭ ):

নিষ্কিঞ্চনা ময়্যনুরক্তচেতসঃ শান্তা মহান্তোঽখিলজীববৎসলাঃ।
কামৈরনালব্ধধিয়ো জুষন্তি তে যন্নৈরপেক্ষ্যং ন বিদুঃ সুখং মম॥

আমার প্রেমে যারা চির-অকিঞ্চন সবারে ভালবাসে শান্ত প্রাণে
তারা যে-মুক্তির পরম স্বাদ পায় কামনা-ক্লিষ্ট কি সে-সুখ জানে?

তাই ভাগবতে জ্ঞানের সম্বন্ধে, কর্মের সম্বন্ধে, মোক্ষের সম্বন্ধে, পরহিত সম্বন্ধে অতি চমৎকার বাণী অজস্রতায় ঝিকমিকিয়ে উঠলেও এবং ভাগবতের চরিত্র-চিত্রণ ছন্দকল্লোলে রসিক ও ভাবুককে মুগ্ধ করলেও, ভাগবতের গোড়াকার প্রস্বন—main stress—ভক্তিরই উপরে। সুতরাং ভাগবতের ভাবধারা বহুমুখী একথা মেনে নিলেও বলতেই হবে যে, ভাগবত সব আগে ভক্তির অদ্বিতীয় বেদগান—একথা মনে রাখতে হবে যে, এ-ভক্তিকে উজ্জ্বল করবার জন্যেই ভাগবত কাব্যের স্তবের ছন্দের আশ্রয় নিয়েছে—গানের জন্যে গান করতে চায়নি: শ্রীঅরবিন্দের ভাষায়—"not art for art's sake, but art for the Divine's sake." এই-ই হ'ল ভাগবত-রসের চরম লক্ষ্য—ভাগবতী কথার পরমানন্দ-পরিবেষণ তার কাব্যরসের মধ্য দিয়ে। যাঁরা ভাগবতে এই ভক্তির রসটুকু বাদ দিয়ে শুধু তার কাব্যরসটুকু চাখতে চাইবেন তাঁরা অধ্যয়ন থেকে কিছুই পাবেন না এমন কথা বলছি না—( যেহেতু বলেছি, কাব্য হিসেবেও

ভাগবত একটি অপরূপ কাব্য )—কিন্তু ভাগবতের অন্তরতম অমৃতস্বাদ থেকে যে বঞ্চিত হবেন এ নিশ্চয়। ভাগবতের পণ্ডিত প্রথম দিকে এই কথাটি বোঝেন নি ব'লেই রাজা রাজদ্বারে তাঁকে মৃদুভর্ৎসনা করেছিলেন : "তুমি আগে বোঝো।"

তবু কাব্যের প্রসঙ্গ যখন উঠলই তখন একটি কথা বলার লোভ হচ্ছে, ব'লেই ফেলি, আরো এই জন্যে যে, এখানে ভাগবত অপ্রতিদ্বন্দ্বী। কথাটা এই যে, নারী-চরিত্রচিত্রণে ভাগবতের জুড়ি মেলা ভার। ধর্মগ্রন্থে—বিশেষ ক'রে যে-গ্রন্থের ছত্রে ছত্রে বৈরাগ্যসাধনের পূর্ণ সমর্থন, যার কেন্দ্রীয় মহাচরিত্রও জন্মবৈরাগী স্বভাবনিঃসঙ্গ—এ-হেন সাধনগ্রন্থে নারী এমন মহিমময় হ'য়ে উঠল কী ক'রে? আমরা অবশ্য কথায় কথায় উদ্ধৃত করি আপ্তবাক্য : "যত্র নার্য্যস্তু পূজ্যন্তে রমন্তে তত্র দেবতাঃ"—কিন্তু সত্যনিষ্ঠ সাধককে স্বীকার করতেই হবে যে, ভারতীয় সাধনগ্রন্থে নারীকে কোথাওই শুধু যে অভ্যর্থনা করা হয় নি তাই নয়, অতি রুক্ষ কণ্ঠে বর্জনীয়া ব'লেই প্রচার করা হয়েছে যার চরম হুঙ্কার হ'ল তাকে "নরকস্য দ্বারম্" ব'লে অস্পৃশ্য, ভয়াবহ ক'রে তোলা। কিন্তু আশ্চর্য এই যে, ভাগবতকার বৈরাগ্যপন্থী হ'য়েও নারীকে শুধু যে শ্রদ্ধার চোখে দেখেছেন তাই নয়, দেখেছেন হৃদয়ের চোখে—দরদের চোখে। তাই না নারীহৃদয়ের ব্যথা বেদনা আশা নিরাশা মান অভিমান—সবই ভাগবতে এমন অপরূপ কাব্যমহিমায় মণ্ডিত হ'য়ে উঠল! কাব্যে নারীর স্থান অপ্রতিহত হ'লেও ধর্মসাধনার এলাকায় তাকে এমন সাদরে আর কোনো ঋষিকবি স্থান দিয়েছেন কি না সন্দেহ। একথাটি আরো স্মরণীয় এই জন্যে যে, ভাগবতের মূল প্রবর্তনা ভক্তি-সাধনার। এ-হেন গ্রন্থে নারীর এমন মহিমময়ী হ'য়ে ওঠা শুধু আশ্চর্য নয়—চোখে না দেখলে যে-সব ব্যাপার বিশ্বাস করা যায় না এ হ'ল সেই জাতের অঘটন।

অবশ্য আমি এমন ইঙ্গিত করছিনা যে ভাগবতকার বলেছেন নারী সাধন-পথের একটি মস্ত সহায়। ভাগবতকার পই পই ক'রেই বলেছেন

## ভূমিকা

কাম ভক্তের ভক্তিসাধনার একটি প্রধান বাধা। অথচ তবু ভাগবতের কৃষ্ণ তাঁর অদ্বিতীয় মহিমায় অপরূপ হ'য়ে উঠতে পারতেন কি যদি ভাগবতকার তাঁর গোপীবল্লভ ও রমণীবল্লভ চিত্র না ফোটাতেন? ভাগবতের এ-দিকটা নিয়ে তোমার সঙ্গে আমার কোনদিন আলোচনা হয় নি। তবে তোমার আমার উভয়েরই গুরু "মা"—কাজেই আমার মনে হয় তুমিও এ কথা বলবে না যে নারীজাতির সঙ্গে নরজাতির সেই বিভীষিকাময় সম্বন্ধ গ'ড়ে ওঠা উচিত যে-সম্বন্ধ আমাদের সন্ন্যাসে আদর্শ সম্বন্ধ ব'লে অঙ্গীকৃত হয়েছে। অন্তত আমি এ-কথা ভাবতেই পারিনে যে, যে-জাতি আমাদের মাতৃজাতি তাকে অস্পৃশ্যবৎ দূর্-ছেই করা হোক এই-ই ভগবানের অভিপ্রেত। এ-কথায় আমাদের সায় আছে যে রমণীকে কামের চক্ষে দেখা যোগীর পক্ষে অনাচার, কিন্তু তাই ব'লে নারীকে সাধনার পথে প্রীতির বা শ্রদ্ধার চোখে দেখলেও "মহতী বিনষ্টিঃ" হ'বে এ-ধরণের উপদেশে অন্তত আমাদের আধুনিক মন বিদ্রোহ না ক'রেই পারে না।

এইজন্যেই আমার বিশ্বাস আধুনিক মনীষীদের মন ভাগবতের নারীচিত্রণে মুগ্ধ হবেই হবে। কী দরদ তাঁর নারীদের প্রতি! তাদের মনের প্রাণের কত কথাই না তিনি ফুটিয়ে তুলেছেন তাঁর অপরূপ চরিত্রচিত্রণে!—পড়তে পড়তে স্থানে স্থানে চোখে জল রাখা ভার হ'য়ে ওঠে। শুধু গোপীদের চিত্রেই নয়—যদিও ভাগবত কাব্যমহিমার শিখরে উঠেছে গোপীপ্রেমচিত্রণেই বটে—কিন্তু অন্য কত অপূর্ব নারীহৃদয় ছবি হ'য়ে ফুটে উঠেছে বলো তো! কুন্তী, দ্রৌপদী, রুক্মিণী, যশোদা, দেবহূতি, সতী—কাকে ছেড়ে কাকে ধরি? একটি দুটি ছোট ছোট রেখা টানা—অমনি একটি একটি অপরূপ নারীহৃদয় মাতৃহৃদয় বিরহিণী হৃদয় উঠল ফুটে তার গভীরতম তথা সূক্ষ্মতম আশা নিরাশার আনন্দ বেদনা অশ্রু হাসির স্নিগ্ধ সুরভি, কোমল ব্যঞ্জনা, মোহন মূর্ছনা নিয়ে! ভাগবতী কথার নানা চরিত্রে আমি ফোটাতে চেষ্টা করেছি এ-ছবি—কিন্তু তবু চোখের সামনে ভাসে কত অপরূপ ছবিই যাদের ফোটানো হয় নি! ধরো দ্রৌপদীর কথা। সে-মহত্ত্ব কি ভুলবার

শোকার্তা জননীর বেদনার পটে? হৃতসুতার কথা ভাবতে শুধু আনন্দ নয় গৌরব হয় না কি? যে-কাপুরুষ অশ্বত্থামা তাঁর নিরীহ পঞ্চপুত্রের ঘাতক তাকে যখন অর্জুন "পশুবৎ পাশবদ্ধ" অবস্থায় টেনে এনে বধার্থে তাঁর কাছে হাজির করলেন তখন তিনি ব্যাকুল কণ্ঠে ব'লে উঠলেন:

মুক্ত করো—মুক্ত করো! করিও না হত্যা এ-নির্বলে,
জননী ইঁহার কৃপী, গুরুজায়া আজিও জীবিতা,
পুত্রশোকে যে-বেদনা সহি' আমি আজ জীবন্মৃতা,
সে-ব্যথা সহিতে যেন না হয় তাঁহারে অশ্রুজলে।

একটি শ্লোকে চিরন্তন জননীর পুত্রশোক-বেদনার কী অপরূপ চিত্র ফুটে-উঠল নারী-হৃদয়ের কল্পনার পটে!—

"মা রোদীদস্য জননী গৌতমী পতিদেবতা।
যথাহং মৃতবৎসার্তা রোদিম্যশ্রুমুখীর্মুহুঃ॥

হৃদয় ভ'রে ওঠে না ভাবতে যে এমন ঋষি আমাদের দেশে এমন ভাবে ও কবিত্বে সব্যসাচী হ'য়ে ভারতকে উজ্জ্বল ক'রে রেখে গেছেন চিরদিনের জন্যে?

আর শুধু কি নারী-হৃদয়ের বেদনা? তার হৃদয়ের সূক্ষ্মতম আশা স্বপ্ন কল্পনার ছবিও ছিল যেন কবির নখদর্পণে। মনে করো লক্ষ্মীর দুঃখ সমুদ্র-মন্থনের শেষে—অষ্টম স্কন্ধের অষ্টম অধ্যায়ে। সুন্দরীর কি কিছুতে মন ওঠে ছাই—একেবারে নিখুঁৎটিই তাঁর চাই—আবদার!—এতটুকু পান থেকে চুণ খসেছে কি মুখ ভার। স্বয়ম্বরার এ-হেন ছবি কি রঘুবংশের কালিদাসও ফোটাতে পেরেছেন? আরো কত ছবি মনে পড়ে—কত ছোট বড় নারীর। মনে পড়ে কুন্তীর প্রার্থনা (১।৮।৪১): "আত্মীয় ও সন্তানের প্রতি আমার মমতার ডোর ছিন্ন করো"। মনে পড়ে আলুথালু যশোদার দড়ি দিয়ে কৃষ্ণকে বাঁধবার সে-ব্যর্থ চেষ্টা। মনে পড়ে কৃষ্ণের মৃদু পরিহাসে পতিব্রতা রুক্মিণীর ভীরু মূর্ছা! কিন্তু এ-ছাড়াও আরো কত "কাব্যে উপেক্ষিতা" এখানে ওখানে উঁকি দিয়ে স'রে গেছে! কিন্তু তবু সেই দু-একটি

ভূমিকা

ক্ষণিক কটাক্ষের চলন্ত ছবিও কবি ফুটিয়ে তুলেছেন তাঁর কল্পনার পটে কখনো বা বিদ্যুদ্দামের তীব্র উল্লাসে, কখনো রবিকরের উজ্জ্বল প্রভায়, কখনো ইন্দুলেখার ম্লায়মান আলোয়। এম্‌নি একটি চলন্ত ছবির উল্লেখ ক'রেই সমাপ্তি টানব এ-দীর্ঘ ভূমিকার।

অক্রূর তাঁর রথে ক'রে বৃন্দাবন থেকে কৃষ্ণ বলরামকে নিয়ে এলেন মথুরায়। তখন মথুরাবাসিনীদের কী অবস্থা হ'ল মনে পড়ে? আর সঙ্গে সঙ্গে ফুটে ওঠা সেই চির-চপল বিশ্বকান্তের বল্লভ ছবি?

কাশ্চিদ্বিপর্যগ্‌ধৃতবস্ত্রভূষণা বিস্মৃত্য চৈকং যুগলেষ্বথাপরাঃ।
কৃতৈকপত্রশ্রবণৈকনূপুরা নাঙ্‌ক্ত্বা দ্বিতীয়ন্ত্বপরাশ্চ লোচনম্‌॥
অশ্নন্ত্য একাস্তদপাস্য সোৎসবা অভ্যজ্যমানা অকৃতোপমজ্জনাঃ।
স্বপন্ত্য উত্থায় নিশম্য নিস্বনং প্রপায়য়ন্ত্যোঽর্ভমপোহ্য মাতরঃ॥
মনাংসি তাসামরবিন্দলোচনঃ প্রগল্‌ভলীলাহসিতাবলোকনৈঃ।
জহারমত্তদ্বিরদেন্দ্রবিক্রমো দৃশাং দদচ্ছ্রীরমণাত্মনোৎসবম্‌॥
দৃষ্ট্বা মুহুঃ শ্রুতমনুদ্রুতচেতসস্তং তৎপ্রেক্ষণোৎস্মিতসুধোক্ষণলব্ধমানাঃ
আনন্দমূর্তিমুপগুহ্য দৃশাত্মলব্ধং হৃষ্যত্ত্বচো জহুরনন্তমরিন্দমাধিম্‌॥

(১০।৪১।২৫-২৮)

'রটিল মথুরাপুরে মুখে মুখে এল এল ঐ শ্যামল হরি!
পুরবাসিনীরা ধায় বাতায়নে বিহ্বলা সম—কেহ বা পরি'
বাহুর বলয় চরণে, কটির মেখলা দুলায়ে কণ্ঠে কেহ
একখানি কঙ্কণ পরি' ধায় রাজপথে হায় ছাড়িয়া গেহ!
নীবিবন্ধন খসে···অঞ্জন একটি নয়নে পরিয়া ছুটে
একটি নূপুর পরি' কেহ ধায়—বসন ভূষণ ভূতলে লুটে···
ছাড়িয়া অঙ্গরাগ কেহ ধায় বিনা প্রসাধনে না করি' স্নান···
অশন শয়ন ছাড়ি' কেহ ধায়, কেহ ধায় ছাড়ি' স্তন্যদান
সন্তানে তার—রাখি' গৃহকাজ লঙ্ঘিয়া গুরুগঞ্জনায়
পুষ্প বিছায় কেহ বা ধুলায় যেথা দিয়ে চিরকিশোর যায়—
দ্বিরদের সম দুলি' দুলি' মুখে হাসি ঝরে মুখে মরি মাধুরী!
চাহনি চপলে কমলামোহন ললনার মন করিয়া চুরি!

ভাগবতী কথা

কেহ ছিল পথ চেয়ে বহুদিন শুনি' অনুদিন বঁধুর কথা,
লভি' সে-হরির হাসি-কটাক্ষ-সুধা-সিঞ্চন না-বলা ব্যথা
স্নিগ্ধিয়া—বরি' দৃষ্টির পথে আনন্দময়ে, করি' ধারণ
শ্রীকান্ত প্রেমপাত্রে আপন অন্তরে—করে আলিঙ্গন।

কেবল একটা কথা। এটাও লক্ষ্য করবার বিষয় যে নারী-চরিত্রের উচ্ছলতার মধ্যে দিয়ে ভাগবতকার কোথাও ফোটাতে চান নি প্রাণশক্তির উদ্দামতার মহিমা—সর্বত্রই দেখাতে চেয়েছেন যে, যে-প্রাণশক্তির ধর্ম মনকে তীর্থমুখিতা থেকে ভ্রষ্ট করা সেই একই প্রাণ-শক্তি শুধু সুন্দর নয়, পথের পাথেয় হ'য়ে ওঠে যদি একবার কোনোমতে তাকে ভগবন্মুখী করতে পারা যায়। তাই নারীহৃদয়ের সিন্ধুলীলা তিনি এঁকেছেন সেই নারীনাথের মহিমা ফোটাতে যাঁর পূর্ণিমা-অভ্যুদয়ে রমণীহৃদয়ে প্রেমের জোয়ার ওঠে জেগে। কাব্য তাঁর কাছে হয়েছে এ-লক্ষ্যভেদের একটি অপূর্ব সায়কমাত্র, লক্ষ্যরূপে গণ্য করার কথা তাঁর মনেও হয়নি। তাঁর মন-যে ছিল "শরবৎ তন্ময়" সেই বিশ্বকান্তের পরম নিশানার ধ্যানে যাঁর উদ্দেশে যুগে যুগে লক্ষ লক্ষ ভক্তের অভিসারিকা রাধা-হিয়া গেয়ে এসেছে অশ্রুসাগরের নীলকল্লোলে :

প্রেমদঞ্চ মে কামদঞ্চ মে বেদনঞ্চ মে বৈভবঞ্চ মে।
জীবনঞ্চ মে জীবিতঞ্চ মে দৈবতঞ্চ মে দেব নাপরম্ ॥

ইতি। ২০।১১.৪৫।

পুনশ্চ। আমাকে এখানে একটু ভুল বুঝবার সম্ভাবনা র'য়ে গেল। তুমি ভুল বুঝবে না জানি, তবু অনেকে বুঝতে পারেন তাই পুনশ্চ টানতে হ'ল।

একথা বলা আমার উদ্দেশ্য নয় যে, ভাগবতকার নারীকে সাধন-পথের বাধা ব'লে কোথাও প্রচার করেন নি। কিন্তু যেখানে করেছেন সেখানে দেখতে হবে কার মুখ দিয়ে বলিয়েছেন ও কাকে বলেছেন। দশমস্কন্ধে পরীক্ষিতের দুর্নীতি সম্বন্ধে প্রশ্নে শুকদেব বলেছেন যেটি ভাগবতের একটি গভীর বাণী যে, এক নীতি সবার জন্যে নয় এবং দুর্নীতি ব'লে কোনো সার্বজনীন বাঁধাধরা ছাপমারা আচরণ নেই—তেজস্বীরা

ধর্মব্যতিক্রম করেন ও তেজস্বী ব'লেই তাঁদের এ-অধিকার আছে "তেজীয়সাং ন দোষায়"। এ কথা ব্যাসদেব মহাভারতেও বলেছেন অনুশাসন-পর্বে কুন্তীর কানীন পুত্র-সম্পর্কে যে, কুন্তীর ক্ষেত্রে এতে দোষ হয় নি ( কী সর্বনেশে কথা ! ) যেহেতু

সর্বং বলবতাং পথ্যং সর্বং বলবতাং শুচিঃ।
সর্বং বলবতাং ধর্মঃ সর্বং বলবতাং স্বকম্ ॥

বলবানের পথ্য সবি হয়,
বলবানের অশুচি কী বা আছে ?
বলবানের ধর্ম অক্ষয়
বলবানের সকলি ভবে সাজে।

( অবশ্য এখানে বলবান্ বলতে বাহুবল উদ্দিষ্ট হয় নি—আত্মিক বলের কথাই বলা হয়েছে যে-ভাবে উপনিষদ এ বিশেষণটিকে ব্যবহার করেছেন—"নায়মাত্মা বলহীনেন লভ্যঃ"—আত্মা তার লভ্য নয় যে নয় বলবান্ )।

মহাবাণীময় সব গ্রন্থেই অনেক সময়ে পরস্পরবিরোধী নীতি বা বিধান মেলে এই জন্যেই যে, মানুষ সবাই এক ছাঁচে ঢালা নয়। ছোট যাদের দিগন্ত তারা সব মানুষকেই শিশু মনে ক'রে কিণ্ডার-গার্ডেনের কথামালার অথবা 'জয় ব্রহ্ম জয়ে'র অদ্বিতীয় পাঠ দিতে পারে, কিন্তু গোপালরূপী সুবোধ-বালকদের জন্যে স্থাপিত অবোধ বিশ্ববিদ্যা-লয়ের অদ্বিতীয় শিশুপাঠ হিসেবে ব্যাসদেব ভাগবত প্রণয়ন করেননি। এও আমি বলেছি যে ভাগবতের মূল সার্থকতা এর কাব্যত্বে নয়—বেদত্বে। এ হেন জীবনবেদে নানা অধিকারীর জন্যে নানা উপদেশ, নানা আর্তের জন্যে নানা ঔষধ নির্দিষ্ট হ'তে বাধ্য—না হ'লে নানা-মুখী লোকের মুখ ফিরবে কেন ভাগবতের পানে ? কাজেই সেখানে, ধরা যাক্, অবধূত সন্ন্যাসীদের জন্যে মুনিকে এমন বিধানও দিতে হ'ল :

পদাপি যুবতীং ভিক্ষুর্ন স্পৃশেৎ দারবীমপি।
স্পৃশন্ করীব বধ্যেত করিণ্যা অঙ্গসঙ্গতঃ॥ ( ১১।৮।১৩ )

## ভাগবতী কথা

### অর্থাৎ সাধু, সাবধান !—

যুবতীর দারুময়ী প্রতিমাও কভু ভুলে করিও না পরশন তব চরণে :
করিলে মজিবে—যথা মজে করী করিণীর অঙ্গ-পরশনের উন্মাদনে।

খট্‌কা লাগে বৈ কি—ইনি কি সেই ভাগবতকার যিনি রাসলীলায় বা কুব্জার গৃহে কৃষ্ণের ফুলশয্যা-বর্ণনায় দোষ দেখেন নি? কিন্তু এখানে আমাদের আধুনিক মন ঘা খায় বোধ হয় প্রধানত এই জন্যে যে, আমরা এ-যুগে স্বতঃসিদ্ধের মতন ধ'রে নিয়েছি যে পরম সত্য হ'ল এই বাণী যে, সব মানুষই সমান ও পরম মিথ্যা হ'ল সেকেলে অধিকারিভেদের বৈষম্যবাদ। কিন্তু বিশ্বরচনার হাজারো ভেদছন্দের মধ্যে সামঞ্জস্য-স্থাপনের জন্যেই-যে অধিকারিভেদে পথ্যভেদের ব্যবস্থা হয়েছে এই কথাটি উপলব্ধি না করলে পুরাগ্রন্থের অনেক বাণীই কানের মধ্যে দিয়ে মরমে প্রবেশ করতে বাধা পাবে। তাছাড়া আর একটি কথাও এ-সম্পর্কে মনে রাখতে হবে : যে, ভাগবতকার নীতিপাঠও দিয়েছেন বটে, কাব্যরচনাও করেছেন অজস্র সম্ভারে—কিন্তু তবু তিনি শুধু সমাজপতি বা কবিই ছিলেন না—সব আগে তিনি দ্রষ্টা ধ্যানী ঋষি। সুতরাং তিনি তাঁর শিখর-চেতনার উচ্চভূমি থেকে দেখেছিলেন যে, সত্যের উপলব্ধি জীবনবিকাশের নানা-স্তরে নানান্ রূপ নিতে পারে। চেতনার এ-স্তরে সত্যের যে-আত্ম-উন্মোচন ও-স্তরে তার সে-আত্ম-উন্মোচন নয়। তাই কৃষ্ণ ভাগবতে নানা লোকের সঙ্গে নানা ছন্দে কথা কয়েছেন। ব্রাহ্মণপত্নীরা যখন এল অভিসারে দিলেন তাদের ফিরিয়ে গৃহচর্যাই তাদের স্বধর্ম ব'লে। কিন্তু ব্রজবালারা যখন এল তখন তাদের বললেন : "আচ্ছা, বস্ত্রহরণের পর্বে তোমরা যে আমার কথা শুনে লজ্জাবিসর্জন দিয়েছ তাতে আমি প্রসন্ন হয়েছি। এসো তোমরা সামনের রাসপূর্ণিমায় গৃহত্যাগ ক'রে, আমি করব তোমাদের সঙ্গে রাস-লীলা।" নন্দকে দিলেন গুরুর মতন উপদেশ—কী হবে ইন্দ্রের যজ্ঞ ক'রে। অথচ বসুদেবের কাছে এমন নিরীহ গোবেচারি সাজলেন যে, বসুদেব তাঁকে অজ্ঞ ভেবে তত্ত্বকথা জিজ্ঞাসা করলেন মুনিদের। মুনিরা তো হেসেই খুন : "সামনে স্বয়ং বিশ্বভাবন অথচ বসুদেব

হাতজোড় করছে কি না আমাদের কাছে!—তবে এ-ও ঐ চতুর-চূড়ামণিরই চাতুরি যাঁর এই ব্যবস্থা (১০।৮৪।৩১):

সন্নিকর্ষো হি মর্ত্যানামনাদরকারণম্।
গাঙ্গং হিত্বা যথান্যাম্ভস্তত্রত্যো যাতি শুদ্ধয়ে॥

নিয়ত যার কাছে মানব রহে—তার আদরণীয়তার হারায় জ্ঞান:
গঙ্গাতীরে বাস যাদের তারা চায় অন্য জলে গায় শুদ্ধি-স্নান!

অর্জুনকে উস্কে দিলেন যে, দ্রৌপদীর পায়ে অশ্বত্থামার মুণ্ড উপহার না দিলে ভালো দেখাচ্ছে না, আবার দ্রৌপদী যখন অশ্বত্থামাকে ক্ষমা করল তখন যে-দ্ব্যর্থক হাসি হাসলেন তার ভাবখানা: "সাবাস"! উদ্ধবকে বললেন গৃহস্থাশ্রম ছেড়ে বদরীনারায়ণে প্রব্রজ্যা নিতে, আবার নিষ্কাম ভক্ত প্রহ্লাদকে বলা হ'ল বিয়ে থা ক'রে রাজবংশ প্রতিষ্ঠা করতে। এধরণের উল্টোপাল্টা কথা শুনলে মনটা একটু উদ্‌ভ্রান্ত হ'য়ে যায় বৈ কি। অর্জুন কি সাধে বলেছিলেন: "দোহাই প্রভু, বুদ্ধিকে আমার বিহ্বল কোরো না!"

পড়তে পড়তে থেকে থেকে মনে হ'ত আর একটা ছবি: মহাভারতে শান্তি পর্বে যুধিষ্ঠিরের সঙ্গে অর্জুনের তর্ক। যুধিষ্ঠির বললেন—বৈরাগ্যই পন্থা, অর্জুন বললেন: এ কী দুর্বুদ্ধির কথা? আপনি রাজা, রাজধর্মই আপনার পালনীয়—ইত্যাদি। তাতে যুধিষ্ঠির শোধ তুললেন এই ব'লে যে যদিও:

( যুদ্ধধর্মেষু সর্বেষু ক্রিয়াণাং নৈপুণেষু চ
ন ত্বয়া সদৃশঃ কশ্চিৎ ত্রিষু লোকেষু বিদ্যতে )

রণের পরিচালনে আর কর্ম-অনুশীলনে
তোমার সম নিপুণ বীর মিলে না তিন ভুবনে।

কিন্তু হ'লে হবে কি:

( ধর্মং সূক্ষ্মতরং বাচ্যং তত্র দুষ্প্রতরং ত্বয়া
ধনঞ্জয় ন মে বুদ্ধিমভিশঙ্কিতুমর্হসি )

স্থূল যে তব বুদ্ধি ভাই, ধর্ম অতি সূক্ষ্ম,
তাই আমার বুদ্ধি 'পরে হানিলে বাণ রুক্ষ।

যেথায় সম্পদ—সেথায় নাই তব শান্ত কারুণিক কান্ত ভাতি।
যেথায় দুর্যোগ দাহন দম্ভোলি—মুক্তি-অহনায় বিনাশো রাতি।
যেথায় অকরুণ গরল-উদ্‌গার—সাধিয়া করো পান পরের তরে,
দেবতা তরে রাখি' অমৃত উর্বশী, আত্মারাম রাজো শ্মশানচরে,
মরণে জীবনের নব রূপান্তর আনিতে লীলা তব চির-অমেয়,
ভক্তাধীন! মানো নিয়ত পরাজয় ভক্তপাশে—হ'য়ে অপরাজেয়!
দেবতা দেবীদেহ ঢাকে অলঙ্কারে—ভবানী শুধু ভবে ভূষণহীনা:
তবু কে বিজয়ার সমান—মরণেও যে-সতী রয় শিব অঙ্কলীনা,
ছাড়ি' যে পার্থিব শ্রীতনু পতিবরে হিমালয়ের ঘরে জনম লভে!
দেবতা চায় নিতি নূতন দয়িতায়, কে তোমা সম একনিষ্ঠ রবে?
সকলি জানি—তবু দেখিতে চাই প্রভু বিভূতি তব কত শক্তি ধরে।
জনশ্রুতি শুনি' মুগ্ধ হ'য়ে নাথ জিজ্ঞাসুর মন কভু কি ভরে?
তাই হে সর্বেশ, আমারে দাও বর—যাহারি শিরে আমি রাখিব কর,
লুটাবে তারি শির ছিন্ন হ'য়ে ভূমে—শাসিব দুর্জনে নিরন্তর।"

কহিল বিস্মিত গিরিশ: "হে অসুর! চায় তপস্বীরা শ্রেয় বা প্রেয়,
কেহ বা চায় সুখ, কেহ বা ধন জন রমণী—হেন বর চায় নি কেহ!
দণ্ড দুর্জনে দিয়া কী সন্তোষ?—যে-বর আনে সুখ—চাও না কেন?
দীর্ঘ এ-জীবনে দেখি নি কারো মনে জাগিতে অদ্ভুত বাসনা হেন!"

কহিল বৃক নমি': "বিশ্বে বহুমুখী প্রকৃতি দিন দিন কত না প্রভু
সৃজিছ লীলাময় চিরবিচিত্র হে! কে পায় পার বলো তোমার কভু?
আমার মনে হেন বাসনাবীজ কেন বুনিয়া মহীরুহ করিলে তুমি—
আমি কি জানি হায়? আমার মনে শুধু উঠিতে একই বীজ চায় কুসুমি'।

আমার সাধ শুধু জানিতে—দেবদেব সকল বর দিতে পারে কি হারে ?
শুধায় যবে প্রাণ, উজলে সমাধান আলোক-রূপে কিনা অন্ধকারে ?
অন্য বর তাই চাই না আমি—যদি না দাও এই বর—এ-শির নাথ
লুটাবে পায়ে”—বলি' উঠায় অসি বৃক করিতে আপনার মুণ্ডপাত।

উদার ধূর্জটি মুগ্ধ বিশ্বাসে বলিল হাসি' : “হোক তাহাই তবে :
যাহার শিরে তুমি রাখিবে কর তার স্কন্ধে নাহি আর মুণ্ড রবে।”
বলিয়া দিল শিব সর্পে সুধা সম অসুরে দেববর সরল মনে।
বৃক বরদ-শিরে রাখিতে কর ধায় গৌরী-হরণের আকিঞ্চনে।
মহাবিপন্ন সে-অমর কারুণিক তিন ভুবনে ধায় মরণভয়ে,
অসুরও কামচারী মহেশে অনুসরে।

স্বর্গে দেবগণ সভয়ে কহে :

“এ-হেন দুর্যোগে তারিবে কে দিশারি !—দিল যে বর বিভু সত্য-ব্রত !
কেমনে সে-প্রতাপ মিথ্যা হবে—হ'ল তাঁহারি প্রসাদে যে অব্যাহত !
এ কোন্ অঘটন অভাবনীয় ! ব'লো মরিবে কোন্ মুখে মরণজয়ী ?
মরিলে ভূতনাথ কে দিবে জীবগণে আশিস মরণের ঊর্ধ্বে রহি' ?
কে দিবে দেবতায় যজ্ঞভাগ আর—শাসনভয় রবে কাহার মনে ?
জীব ও শিব মাঝে দান-ও-প্রতিদান-সূত্রে কে বাঁধিবে বিশ্বজনে ?”
করিয়া মন্ত্রণা শিবেরে ল'য়ে সাথে হরিচরণে পড়ে দেবতা সবে।
দানবো ধায়—তারে সুদর্শন দেয় বাধা। সে গোলোকের দ্বারে নীরবে
রহে প্রতীক্ষায়—কোথায় যাবে শিব ? তরুছায়ায় বসি' অসুর হাসে।
গোলোকে দেবগণ অনাথসম নাথে জানায় নিবেদন করুণ ভাষে :

"মোরা ভিখারি দুয়ারে তব কমলাপতি !
তুমি না রাখিলে সংকটে কোথায় গতি ?
দেখ শিব পিনাকী
ধায় প্রাণের লাগি'
হ'লে দেবতার অপঘাত—কেমনে ভবে
বলো অমৃত-অঙ্গীকার বাঁচিয়া রবে ?

"শুধু নহে অপঘাত—বলো হেন অপমান
হ'তে দেবতারে কে করিবে আজি হায় ত্রাণ ?
হ'লে শিবের নিধন ?
রবে কে চিরন্তন ?
মুখ দেখাতে মরিব না কি আমরা লাজে ?
কেবা কাণ্ডারী তুমি বিনা—তুফান মাঝে ?

"শুনি এ-সকলি লীলা তব ওগো লীলাময় !
তবু পুছি : এ কেমন লীলা ? দেবেশেরো ভয় !
আর কে সে বিভীষণ ?
যার না আছে সাধন,
বল, প্রতিভা, শকতি—শুধু বরি' ছলনা
আজি কেমনে অকুতোভয় হ'ল বলো না !"

কহে শিবেরে শ্রীহরি : "ছল—সেও আমারি
লভি' সন্ধান যার আজ জয়ী দেবারি '
ছল সাথে কভু হয়
প্রেম- আঁখি-বিনিময় ?
বলো আলো কি পরায় মালা কালোর গলে ?
আজো জানো না কি করুণায় ভোলে না ছলে ?

"তাই দীক্ষা আমার নয় বিমূঢ়তারি :
আমি ছলী সাথে নিতি হই ছলবিহারী।
যার জানো না মতি
বর চাহে সে যদি
দিবে তাহারে কি অধিকার অবাধ হেন ?
আছে কাঁটায় কুসুমে ভেদ—শেখো না কেন ?"

বলিয়া শ্রীহরি লভিল কিশোর ব্রাহ্মণ-রূপ—বৃক যখন
বৈকুণ্ঠের অদূরে দাঁড়ায়ে করে প্রতীক্ষা হৃষ্টমন।
"কেমন !" হাসে সে মনে মনে : "শিব অমর হ'য়েও মরিবে আজ
দিব প্রতিশোধ বহু অসুরের মরণের আমি অসুররাজ।
হবে পার্বতী দয়িতা আমারি—দেব দেবী সবে গাহিবে 'জয়'!'
আসুরী ছলনা কী শক্তি ধরে—"
সহসা দেখে সে জ্যোতির্ময়
দাঁড়ায়ে কান্ত ব্রাহ্মণ—প্রেমে বিশ্বাসে ভরা দুটি নয়ন !
দেখিয়া মুগ্ধ চেয়ে রয় বৃক।
কহে দ্বিজ : "তুমি কে গো সুজন ?
কার পথ চেয়ে ? কি ভাবিছ ? হেথা গোলোকের কাছে এলে কেমনে ?
ক্লান্তের সম দেখি কেন সখা ? এসেছ কাহার অন্বেষণে ?

ভরে প্রাণ হেরি' কান্তি তোমার। কে তুমি বন্ধু? কী সুন্দর
সরলতা ভরা আঁখি তব! আমি কে? রসাতলের গুপ্তচর।
ব্রাহ্মণবেশ ধরিয়া এসেছি আসুরী সাধনা-সিদ্ধি তরে!
তোমারে অসুর বলি' মনে লয়—তাই বুঝি প্রেম হৃদয়ে ক্ষরে!
স্বর্গের এক গুপ্ত কাহিনী বলিতে তোমারে চাহি ধীমান্!
রসাতল হবে দেবনিহন্তা কোন পথে—দিব সে-সন্ধান
যদি তুমি হও সহকারী। হবে? ভালো, শোনো তবে, শুধু হে বীর,
মন্ত্রগুপ্তি চাই আগে—জয় তারি কিঙ্কর—যে অনধীর।"

শুনি উল্লসি' কহে বৃক তারে মহেশের বরদানের কথা:
"গৌরী আমার বহুবাঞ্ছিতা—মরি কী মোহন সে-তনুলতা!
নিষ্কৃতি কোথা পাবে শিব—যবে রাখিব তাহার শিরে এ-কর?
নাই নাই তার নিস্তার আর—দিয়াছে যখন আমারে বর।"

বলে ব্রাহ্মণ গোপনে: "কিন্তু উমাপতি মহাছলনাময়।
বরদানে তার নাই অধিকার আজ আর। সবে গাহিত জয়
শিবের যেদিন বন্ধু, সেদিন—শুধু স্মৃতি আজ: তোমারে আনি'
হেথায় মিথ্যা বর-লোভে চায় বধিতে তোমারে আমি যে জানি।"

"মিথ্যা বর সে দিয়েছে? দেবেশ?" সন্দেহে বৃক তারে শুধায়।

"দেবত্ব তার লুপ্ত, দক্ষ-শাপে সে যে আজ পিশাচ হায়!

সকলেই জানে একথা। তোমারে করি সাবধান—সর্বনাশ
হবে তব—যদি শিরে তুমি তার রাখো হাত। তারি পুরিবে আশ:
জটায় তাহার আছে সুগোপন ফণী—দংশনে সাধিবে তব
সংহার, সখা, সত্যই কহি—নহে নহে আর দেবতা ভব।
বিশ্বাস যদি না হয়—প্রমাণ অতীব সরল—শিরে আপন
রাখো না শ্রীকর—রবে সে অচল—চিনিবে তাহার প্রবঞ্চন।
স্বভাবে সরল তুমি, তাই আজো জানো না দেবতা কুটিল কত:
সত্যনিষ্ঠ তুমি, দেবগণে তাই মনে করো সত্য-ব্রত।"

মোহন ভাষায় ভুলি' বিমুগ্ধ আপনার শিরে রাখিল কর:
অমনি মুণ্ড লুটালো ভূতলে।
"জয় জয় হরি শুভঙ্কর!"
গাহিল তাপস মুনি ঋষি দেব দেবী: "জয় জয় হে নারায়ণ!
ছলনা যাহার চরণাশ্রিত, কে পারে করিতে তারে ছলন!"

শিবে কহে হরি: "হে জগদ্‌গুরু, তব পায়ে করে যে অপরাধ
আপন পাপে সে মরে মূঢ়, লীলা কে জানে তোমার বিশ্বনাথ!" *

* অহো দেব মহাদেব পাপোঽয়ং স্বেন পাপ্‌মনা ॥
হতঃ কো নু মহৎস্বীশ জন্তুর্বৈ কৃতকিল্বিষঃ।
ক্ষেমী স্যাৎ কিমু বিশ্বেশে কৃতাগস্কো জগদ্‌গুরৌ ॥ (৮৮।৩৯)

## শ্রীদাম

নৃপতি পরীক্ষিৎ কহে শুকদেবে : "প্রভু, মুকুন্দ-মহিমার তুলনা
কোথা বলো ত্রিভুবনে ? যত শুনি—জাগে মনে
আরো তৃষা শুনিবার। বলো না
কীর্তি-কাহিনী তাঁর, পুণ্য জনশ্রুতি, রাজা হ'য়ে যে দীনের বন্ধু,
বিশ্বের বল্লভ হ'য়ে নিতি নিঃস্বে যে করে সেবা, করুণার সিন্ধু !
বিভব রাজ্য ধন, গৌরব অগণন, নারী-সম্ভোগ, যশ বিক্রম
বৃথা যে জেনেছে—তার অতৃপ্ত তৃষ্ণার বারি কোথা বসুধায় ? 'ভ্রম ভ্রম
কে বলে তাহার কানে !—অন্তর-আশা হয় বঞ্চিত মায়ামৃগ-মায়াতে !
বিলাসের দীপালিকা মনে হয় প্রহেলিকা, কায়াতৃষা মিটে কভু ছায়াতে ?
বাণীর কৃতার্থতা হরিগুণগানে, কর সার্থক—তাঁরি প্রিয়কর্মে।
মনের মুক্তি তাঁরি মননে—আসীন যিনি জীবনের চলাচল-নর্মে।
শ্রবণের কোথা সুখ যদি সে না করে পান কেশব-কথামৃত-ঝংকার ?
অচল ও চল এই দ্বৈত মূরতি তাঁর নমে নি যে আজো—ধিক্ শিরে তার
যে-আঁখি দেখে না তাঁর এ-যুগল ভঙ্গিমা—দর্শন তাহার বিষণ্ণ
যে-অঙ্গ উচ্ছলি' বৈষ্ণবচরণের জলে করে স্নান—সে-ই ধন্য।" *

ভগবান্ বাসুদেবে মগ্ন করিয়া মন ক্ষণিক মৌন মুনি ধরিয়া
নয়ন উন্মীলিয়া কহে গদ্‌গদ-স্বরে ভক্ত শ্রীদাম-কথা স্মরিয়া :

---

* স বাগ্ যয়া তস্য গুণান্ গৃণীতে করৌ চ তৎকর্মকরৌ মনশ্চ।
স্মরেদ্বসন্তং স্থিরজঙ্গমেষু শৃণোতি তৎপুণ্যকথাঃ স কর্ণঃ॥
শিরস্তু তস্যোভয়লিঙ্গমানমেৎ তদেব যৎ পশ্যতি তদ্ধি চক্ষুঃ।
অঙ্গানি বিষ্ণোরথ তজ্জনানাং পাদোদকং যানি ভজন্তি নিত্যম্॥
(৮০।৩,৪)

## ভাগবতী কথা

গুরুগৃহে জনার্দন করিত যবে বাস
বাল্যকালে—গুরুভ্রাতা শ্রীদামও সাথে তার
গুরুর সেবা, ব্রহ্মচারী, করিত হ'য়ে দাস
গুরুচরণে—সে-তরণীতে তরিতে পারাপার।

আঁধারঘেরা দুরভিসারে প্রার্থি' চির-আলো
শ্রীদাম চিনি' মাধবে তার দেবতা দয়াময়,
জীবন মায়া জানি' বাসিল মায়াময়েরে ভালো ঃ
হৃদয়ে যার মূর্তি—গাহি' কণ্ঠে তারি জয়।

গৃহাশ্রমে লভিল প্রেমী বনিতা কমনীয়া,
অকিঞ্চন ধরিতে দোঁহে কায়ক্লেশে প্রাণ,
ভক্তিমান্ ব্রাহ্মণের পতিব্রতা প্রিয়া
ভাবিত ঃ "হবে দারিদ্র্যের কবে যে অবসান !"

একদা রমা কহিল ঃ "তব বন্ধু মহীয়ান্
দ্বারকানাথ। চরণে তাঁর করিয়া প্রণিপাত
বিত্ত চাও—আপনারে যে ভক্তে করে দান
দিবে না সে কি ধন তোমারে পাতিলে তুমি হাত ?"

কুণ্ঠিত শ্রীদাম। কহিল সাধ্বী বারবার ঃ
"যাচিলে তাঁর কাছে কী দোষ—যিনি নিখিলপতি ?"
"তাহাই হবে," বিপ্র শেষে কহিল, "দ্বারকার
রাজদ্বারে প্রার্থী হব—তোমারি তরে সতী !

"শুধু, এখন বলো কী আছে গৃহে করুণাময়ী,
অর্ঘ তারে দিবার ?" কাঁদি' গৃহিণী সুমলিন
উত্তরীয়ে বাঁধিয়া দিল চারিটি মুঠি খই।
শ্রীদাম জপে : "দর্শনের এল পরম দিন,

"ধন্য হবে জীবন। শুধু দৃষ্টিবরই যার
বিত্ত হ'তে বিত্ত—হাসি যাহার আলোময়—
নির্দিশায় দেখায় দিশা—লভি' চরণ তার
মিলিবে মোর মর জীবনে পাথেয়—বরাভয়।"

কে বলে তবু : "শ্রীপতি যিনি তাঁহার কাছে হায়
চাহিবে ধন !—যাঁহারে বরি' গরল হয় সুধা,
পাতিবে হাত তাঁহার কাছে ধনের লালসায়—
না করি' নিবেদন প্রাণের চির-প্রেমের ক্ষুধা !"

প্রিয়ার দেখি' জীর্ণ তনু নিত্য উপবাসে
কহে উদাসী স্বগত : "হরি ! ক্ষমিও অপরাধ :
পতিব্রতা প্রার্থে ধন পতিসেবারি আশে :
আপন সুখ তরে তোমারে ডাকে না সে তো নাথ !"

* *   * *
*   *

দীপোজ্জ্বল দ্বারকায় দিনান্তে যখন উত্তরিল
অর্থী পান্থ পথক্লান্ত, ধূলিধূসরিত—সে মানিল
সমুদ্র-মেখলা রাজপুরী দেখি' অপার বিস্ময়,
প্রাসাদ-তোরণে আসি' উদ্‌ভ্রান্ত ডাকিল : "কৃপাময় !

কোথা তুমি ? কোন্ পথে মিলিবে তোমার দেখা নাথ ?
তোমার মন্দিরমুখী পূজারীর ধরো এসে হাত।”

রুধিল না পথ দৌবারিক। বিপ্র দুরু-দুরু-হিয়া
চাহিল দক্ষিণে বামে···অগণন বাতায়ন দিয়া
বিচ্ছুরায় নানাদ্যুতি দীপরশ্মি !···
কোন্ কক্ষে তিনি ?
মঞ্জুল মূর্ছনা ভেসে আসে···কভু অপূর্ব কিংকিণি !
ভেসে আসে পদ্মগন্ধ···বামাকণ্ঠে হাসির লহরা···
ক্ষণে ক্ষণে শোনা যায় মুরজ মুরলী সপ্তস্বরা···
ষোড়শ সহস্র প্রিয়া যাঁর সেবার্থিণী রাত্রিদিন,
সে-রাজাধিরাজ আজ কার পুণ্য পর্যঙ্কে আসীন ?
“যার পথ সে-তুমিই আনো প্রভু পথান্তবারতা
মিলিবে দর্শন যেথা—”
জপিতেই কে ও কহে কথা :
“সম্মুখের কক্ষদ্বারে চাও হে অন্বেষু একবার।”
চমকিয়া দেখে পান্থ স্বয়ং পীতাম্বর তাঁর
শয্যায় রুক্মিণী সাথে মগ্ন প্রেমালাপে ! সেথা হায়
দীন ভিক্ষু কেমনে পশিবে ? বিপ্র ফিরিয়া দাঁড়ায়···
“এসো এসো এসো বন্ধু !” চমকিয়া উঠে সে বিস্ময়ে !—
সেই পরিচিত স্বর···ডাকে বাল্য সতীর্থ প্রণয়ে !
মুহূর্তে রুক্মিণী আসি’ করে তার চরণে প্রণাম।
জগন্নাথ টেনে লয় তারে বক্ষে : “এসেছ শ্রীদাম !

কোথা ছিলে এতদিন ? দাও নি দর্শন, শুনি, কেন ?
আশঙ্কা কী হেতু ? বুঝি দেখি' মোর রাজৈশ্বর্য হেন ?
শৈশবসুহৃদ ! আমি তোমার কাছে তো রাজা নহি।
ভুলে কি গিয়েছ সেদিনের কথা—কিশোর প্রণয়ী
যেদিন আমরা দোঁহে গুরুগৃহে করিতাম বাস,
গল্পে পাঠে বিচরণে নিত্য লভি' বিচিত্র বিলাস
অদ্বিতীয় অভিসারে ?—কুণ্ঠা কেন ? বোসো শয্যা 'পরে।"

রুক্মিণী আপনি আনি' সুরভিত বারি শ্রদ্ধাভরে
ধৌত করি' দিল তার ধূলিধূসরিত পা-দুখানি।
স্নিগ্ধিয়া চন্দনে অঙ্গ শ্রীকরে ব্যজনী ল'য়ে রাণী
বসিল চরণতলে। মৌন রহে শ্রীদাম লজ্জায়,
দেখি'—মুকুন্দের চক্ষে দুই বিন্দু আনন্দাশ্রু ভায়।
পুরনারী যত ছুটে আসি'—দেখি' অতিথিরে ম্লান
শুধায় পরস্পরে : "কে এ অবধূত ভাগ্যবান্
যারে দেখি' শ্রীনিবাস ছাড়ি' লক্ষ্মী শয্যাসঙ্গিনীরে
অগ্রজের মানদান করে হেন আনন্দ অধীরে !" *
শুনিয়া ব্রাহ্মণ আরো মাটিতে মিশায় কুণ্ঠাভরে।

---

* কিমনেন কৃতং পুণ্যমবধূতেন ভিক্ষুণা।
শ্রিয়া হীনেন লোকেঽস্মিন্ গর্হিতেনাধমেন চ ॥
যোঽসৌ ত্রিলোকগুরুণা শ্রীনিবাসেন সম্মতঃ।
পর্যংকস্থাং শ্রিয়ং হিত্বা পরিষ্বক্তোঽগ্রজো যথা ॥

কেশব ধরিয়া কর কহে হাসি': "বন্ধু, মনে পড়ে
কী আনন্দে গুরুগৃহে মোরা দোঁহে যাপিতাম কাল ?
কেমনে আশিসে তাঁর লুপ্ত হ'ত আঁখির আড়াল ?
জয় গুরু-জয় ! আহা, সকল দৃষ্টির উৎস যিনি,
সে-নয়নবর বিনা কে কবে অচিনে লয় চিনি'
তরি' অমা বরি' দৈবপ্রভা—যার চমকে চিন্ময়
হেরি' জড়বিশ্ব—হই সে-অনন্ত সম্বিতে তন্ময় !
যাগ যজ্ঞ তপ দান—সবচেয়ে গুরুসেবা যাঁর
দীক্ষায় জেনেছি শ্রেষ্ঠ—তাঁরে মনে আছে তো তোমার ?

"আরো মনে পড়ে কি সে-ভয়ঙ্কর দিনের কাহিনী
পাঠালেন আমাদের যে-সায়াহ্নে আচার্য-গৃহিণী
সমিধ্ আনিতে বন হ'তে ? যবে সেই ম্লানালোকে
নামিল মুষলধারে শিলাবৃষ্টি—দারুণ দুর্যোগে
দিগ্‌ভ্রান্ত আমরা দুটি প্রাণী পেয়ে ভয়, গুরুভার
অরণী-বহিয়া-ক্লান্ত ধরিলাম হাত—চারিধার
জলে ঊর্মিময় যবে—মনে পড়ে ? গুরু সান্দীপনি
অবশেষে অন্বেষিতে সেই বনে এলেন আপনি ?
ভুলিব কি কোনোদিন তাঁর সেই গাঢ় সম্ভাষণ
গভীর অরণ্যে : 'বৎস ! বহু দুঃখ পেলে অকারণ।

---

* কচ্চিদ্ গুরুকুলে বাসং ব্রহ্মন্ স্মরসি নৌ যতঃ।
দ্বিজো বিজ্ঞায় বিজ্ঞেয়ং তমসঃ পারমশ্নুতে ॥

যে-দেহ সবার প্রিয় তার বিপদেরে তুচ্ছ করি'
বহিলে সমিধ্‌ভার পরস্পরের হাত ধরি'।
হেন ছন্দে শিষ্য যবে করে তার আত্মনিবেদন
গুরুর সেবায়—তার জেনো আর নাহি প্রয়োজন
কৃচ্ছ্র তপস্যার—সর্ব সিদ্ধি তার করতলগত।
আশীর্বাদ করি—হও আপ্তকাম তোমরা সুব্রত!
আজি হ'তে তোমাদের সত্য হোক বেদ-জ্ঞানার্জন,
ইহ-পর-লোকে হোক পূর্ণ আশা—সফল তর্পণ।' *

"আজ ফিরে আসে বন্ধু, তোমাকে দেখিয়া বারবার
গুরুগৃহস্মৃতি—যবে ছিলাম আমরা শিষ্য তাঁর :
করুণা তাঁহার কত!—আজো কি স্বরূপে তাঁরে চিনি
বরে যাঁর শিলাবক্ষে উচ্ছলিয়া ধায় নির্ঝরিণী!"

কহিল শ্রীদাম উচ্ছ্বসিত কণ্ঠে : "ওগো লীলাময়!
যে-তুমি নিখিলসাথী, তার সাথী হ'য়ে দিনরাত
ছিল যে শ্রীগুরু-গৃহে—কোথা বলো অপূর্ণতা তার?
না চাহিতে সত্যকাম ধরে হাত যার কামনার
কী রহে অলব্ধ তার এ-জীবনে বাঞ্ছাকল্পতরু!
তুমি যার ফলশ্রুতি—তার কাছে মরণের মরু

---

* অহো হে পুত্রকা যূয়মস্মদর্থেঽতিদুঃখিতাঃ।
আত্মা বৈ প্রাণিনাং প্রেষ্ঠস্তমনাদৃত্য মৎপরাঃ॥
ইয়দেব হি সচ্ছিষ্যৈঃ কর্তব্যং গুরুনিষ্কৃতম্।
যদ্বৈ বিশুদ্ধভাবেন সর্বার্থাত্মার্পণং গুরৌ॥

দাহ তাপ শোক যত লুপ্ত কি গো নহে চিরন্তরে ?
শুধু প্রভু, হাসি পায়—যবে তুমি করো গাঢ়স্বরে
গুরুর মহিমা-গান—স্বয়ং জগদ্‌গুরু হ'য়ে।
যত মূঢ় হই নাথ, জেনেছি-যে তোমারে প্রণয়ে :
মানবের রূপ তুমি ধরো—শুধু তারি দীক্ষাতরে,
তাই তার রীতিনীতি বরিলে অসীম স্নেহভরে
তারেই দেখাতে পথ। আমাদের অন্ধ তমসায়
জন্ম তব হে অনাদি—আনিতে নিশান্ত করুণায়।"

হাসিয়া কেশব বলে : আমার কীর্তির কথা থাক—শুনি তোমার কাহিনী।
করেছ বিবাহ ? বলো।" শ্রীদাম নীরব। কহে
রঙ্গনাথ : "চিনি সখা, চিনি
দাম্পত্যের চিহ্ন : তব জায়া পুণ্যবতী, আর পতিব্রতা যাপে তার ব্রত।
তুমি মুক্তিপান্থ, তাই অন্তর তোমার ভাই বাসনায় আজো অনাহত।
স্বভাব-নিষ্কাম তুমি বলি' ছিল আশা তব—আদর্শ গৃহীর ছবিখানি
হ'য়ে বিরাজিবে দোঁহে লালসা-উদ্‌ভ্রান্ত মর্ত্যে প্রচারিয়া নির্বেদের বাণী।
নহে কি ? নীরব কেন ?—বলো তবে, উপহার কী এনেছ আজ মোর তরে ?
হোক না সে তুচ্ছ দীন, তবু ভক্ত যবে দাতা—দেবতারো চিত্ত ওঠে ভ'রে।
অভক্তের ভূরিদান চায় বলো কার প্রাণ ? তোমা সম প্রেমিক সুজন
যাহা দেয় উপহার পত্র পুষ্প উপচার—করি আমি সাদরে গ্রহণ।
ব্রাহ্মণ আলজ্জ মুখে তবু মৌন রহে : দিবে কেমনে সে নিখিলের নাথে
দুই মুঠি খই, বাঁধা শতচ্ছিন্ন উত্তরীয়ে ?—"নাই" বলিতেও প্রাণ কাঁদে !

ভাবগ্রাহী জনার্দন মুহূর্তে জানিয়া তার অপ্রসাদ—কহে আচম্বিতে :
"এই তো রয়েছে বাঁধা উত্তরীয়ে—পুণ্যশীলা সেধেছিল আমারে যা দিতে।
বলিয়া খুলিয়া গ্রন্থি—করিল গ্রহণ খই এক মুঠি আনন্দে উচ্ছলি'।
আরো নিতে যায় যবে—হাসিয়া ধরিয়া হাত কহে রাণী : "হে কথাকুশলী!
আর কেন ? যার তুমি গ্রহণ করেছ অন্ন একমুঠি—চিরধন্য সে-যে
ইহকাল-পরকালে নিত্যধনে-বিত্তবান্—তুমি যার প্রার্থী হও যেচে।"

সে-রাত্রি যাপিয়া অচ্যুত-মন্দিরে লভিল ব্রাহ্মণ স্বর্গীয় শান্তি।
মর্ত্যের ক্রন্দন গেল দূরে পলে—জাগরণে যথা দুঃস্বপ্ন-ভ্রান্তি।
পরদিন সাথে সাথে হরি তার কিছুদূর চলি' কহিল : "মিত্র!
আজিকে বিদায়। হবে দেখা হবে—নিয়তির লীলা অতিবিচিত্র!
কতদিন পরে এলে দ্বারকায়, ছিল আকিঞ্চন তোমার চিত্তে,
অমৃত-সন্তোষে-সুখী অকিঞ্চন! চাহিলে না তাই বুঝি অনিত্যে?
ঔদাস্যের বরে লভিলে কৌস্তুভ, আশা-বিসর্জনে জিনিলে মুক্তি :
ত্যাগের তর্পণে ভোগের সন্ধান, ক্ষুধার লিপ্সায় সুধার লুপ্তি।"

চলে পান্থ একা, আনন্দে-অধীর, সম্ভাষিয়া মনে মনে : "হে বন্ধু!
সখা ব'লে কোল দিলে অকিঞ্চনে হ'য়ে সর্বেশ্বর প্রসাদসিন্ধু!
কোথা আমি দীন মূঢ় পাপী—কোথা তুমি শ্রীনিবাস জন্মসিদ্ধ!
তবু আলিঙ্গন করিলে আমারে—হে ত্রিলোকপতি অপাপবিদ্ধ!
প্রাণাধিকা তব মহিষী রুক্মিণী পর্যঙ্কে আমারে চরণ বন্দি'
করিল ব্যজন কত স্নেহে—দিল উপহার মালা বৈজয়ন্তী!

* কাহং দরিদ্রঃ পাপীয়ান্ ক্ব কৃষ্ণঃ শ্রীনিকেতনঃ।
ব্রহ্মবন্ধুরিতি স্মাহং বাহুভ্যাং পরিরম্ভিতঃ॥

শুধু ধন মোরে দিলে না মুকুন্দ, পাছে ধনাগমে হই প্রমত্ত
অনন্ত করুণা প্রকাশিলে তব হেন ছন্দে বুঝি ! বিষয়াসক্ত
যায় ভুলে হায় পরমার্থ—তাই ঘুচালে না মোর চিরদারিদ্র্যঃ
জন্ম জন্ম যেন পাই দীননাথ, তব পদধুলি মহাপবিত্র।"

চিন্তামগ্ন বিপ্র ধীরে ধীরে
গ্রামে তার উত্তরিল আসি'···
চমকি' সে উঠিল সহসা
দেখি' এক নয়ন-উল্লাসী
অপূর্ব প্রাসাদ ঝলমল···
চারিদিকে হ্রদ ও নন্দন···
মরাল সেথায় করে কেলি···
অলিকুল করে গুঞ্জরণ !
সুন্দর বীথিকা দুলে দুলে
নিমন্ত্রণ করে যেন তারে
পুষ্পগন্ধ ভেসে আসে···বাঁশি
বেজে ওঠে নূপুর-ঝঙ্কারে !
ছিল তার কুটীর যেথায়
মর্মর-প্রাসাদ যায় দেখা :
স্বর্ণাক্ষরে চূড়ায় যাহার
"স্বাগতম্" রহিয়াছে লেখা
সমীপে আসিতে—সসম্ভ্রমে
সুদর্শন কিংকর কিংকরী
নমে তারে—তার পরে কে ও
পুলকে উঠিল কলম্বরি' !

এসো নাথ"—বলে পতিব্রতা :
　　"পোহালো মোদের দুঃখ-নিশা—
সেই ঐন্দ্রজালিকের বরে :
　　অকূল পাথারে এল দিশা।
চেয়েছিলে তুমি ধন—তাই
　　দিল সে তোমারে ইন্দ্রালয়—"

কহিল শ্রীদাম : "ভাগ্যবতী,
　　এ তোমারি প্রার্থনার জয়।
চাহিতে পারিনি আমি ধন,
　　সরিল না মুখে মোর বাণী,
তোমার ক্রন্দন অন্তর্যামী
　　দূর হ'তে শুনেছেন—জানি।
তুমি করেছিলে আকিঞ্চন
　　ধনজন—মোর সুখ লাগি' :
না চাহিতে তাই দিল হেন
　　দুর্লভ সম্পদ সে-বৈরাগী।"

কহে প্রিয়া হাসি' : "হে বল্লভ!
　　তার কাছে প্রার্থিতে কি হয়?
বিশ্বে তবে যারা কণ্ঠহীন
　　কৃপা কি তাদেরো তরে নয়?

বন্ধ্যা ভূমি নিষ্ফল লজ্জায়
　　চেয়ে থাকে আকাশের পানে,
চাহিতে পারে না বৃষ্টিবর,
　　বরদ আকাশ তাহা জানে।
গায় তাই সে বরষা-তালে
　　ফল-ফুল-জাগানিয়া গান,
করুণা যাহার অহৈতুকী
　　অমানীরে দেয় যে সে মান।”

কহে বিপ্র: “সত্য ভক্তিমতী!
　　পদে পদে ভুলি মোরা হায়—
অন্তর্যামী কান পাতে এসে
　　অন্তরের মৌন বেদনায়।
শুধু এ-প্রার্থনা—আর যেন
　　না ভুলি সে-চিরদানেশ্বরে:
ভোগ মাঝে যেন নিত্য রহি
　　অনাসক্ত, জানি—তাঁরি তরে
পার্থিব সম্পদ যশ মান
　　দাস দাসী—সকলি তাঁহার:
যাহা লভি—সেথা পড়ি' বাঁধা
　　না হারাই শ্রীচরণ তাঁর—
বিশ্বপতি হ'য়ে যে প্রণয়ে
　　কোল দেয় নিঃস্বতম দাসে,
সর্বজয়ী হ'য়ে যে মানিল
　　অধীনতা—অধীনের পাশে।”

# একাদশ স্কন্ধ

I saw the King of kings descend
 the narrow doorway to the dust
With all his fires of morning still,
 the beauty, bravery and lust
And yet He is the life within
 the Ever-living living Ones,
The ancient with eternal youth,
 the cradle of the infant suns,
The fiery fountain of the stars,
 and He the golden urn where all
The glittering spray of planets
 in their myriad beauty fall.

( Krishna— *A poem by A. E.* )

নেহারিনু রাজরাজে অন্তিমে—শ্মশানে-শয়ান, ধূলায় লীন,
স্তব্ধ জীবন-প্রভাত-মরীচি, শৌর্য সুষমা প্রেম—মলিন।
তবু অখিলের চিরঞ্জীবীর হৃদে জ্বলে তারি অমর প্রাণ,
সে-ই সনাতন, সে চিরনূতন—সৌরজগৎদোলা মহান্—
অর্বুদ-তারা-বহ্নি-গোমুখী, হিরণ্যনীড়—ফিরে যেথায়
স্ফুরৎ-রঙ্গ গ্রহতরঙ্গ কোটি-বিভঙ্গ-রঙ্গিমায়।

কো নু রাজন্নিন্দ্রিয়বান্ মুকুন্দচরণাম্বুজম্ ।
ন ভজেৎ সর্বতোমৃত্যুরুপাস্যমমরোত্তমৈঃ ॥ (২।২)

ভূতানাং দেবচরিতং দুঃখায় চ সুখায় চ ।
সুখায়ৈব হি সাধূনাং ত্বাদৃশামচ্যুতাত্মনাম্ ॥
ভজন্তি যে যথা দেবান্ দেবা অপি তথৈব তান্ ।
ছায়েব কর্মসচিবাঃ সাধবো দীনবৎসলাঃ ॥ (২।৫,৬)
শ্রুতোঽনুপঠিতো ধ্যাত আদৃতো বানুমোদিতঃ ।
সদ্যঃ পুনাতি সদ্ধর্মো দেববিশ্বদ্রুহোঽপি হি ॥ (২।১২)

দুর্লভো মানুষো দেহো দেহিনাং ক্ষণভঙ্গুরঃ ।
তত্রাপি দুর্লভং মন্যে বৈকুণ্ঠপ্রিয়দর্শনম্ ॥ (২।২৯)

পরীক্ষিতের প্রতি শুকদেব :

অমরোত্তমগণ করে উপাসনা যার
চরণাম্বুজ—সে-মুকুন্দ দয়াল
উপাস্য নহে কার দেহের দ্বীপান্তরে,
চারিদিকে যেথা ঢেউ মৃত্যুভয়াল ? ( ২।২ )

নারদের প্রতি বসুদেব :

দেবতা কখনো দেয় দুঃখ কখনো সুখ
ছায়াময়—আমাদের অনুসরিয়া :
তোমাসম বৈষ্ণব সাধু দীনবৎসল
স্বভাবে অহৈতুকী করুণা-হিয়া। ( ২।৫,৬ )

বসুদেবের প্রতি নারদ :

পরম ধর্ম বলি তারে এ-ধরায়—যার
আদরে, শ্রবণে, পাঠে, অনুমোদনে
মুহূর্তে শুচি হয় অশুচি দেবদ্রোহী
বৈরী যাহারা প্রতি শুভসাধনে। ( ২।১২ )

ঋষিদের প্রতি নিমিরাজ :

যদিও দেহীর তনু ক্ষণভঙ্গুর—তবু
দুর্লভ নরতনু—সে শুভঙ্কর :
সেই শুভ তনুলোকে আরো দুর্লভ গণি—
প্রিয় যারা শ্রীহরির চিরসুন্দর। ( ২।২৯ )

## ভাগবতী কথা

### নিমিরাজের প্রতি মহর্ষি কবি :

মন্যেঽকুতশ্চিদ্ভয়মচ্যুতস্য পাদাম্বুজোপাসনমত্র নিত্যম্।
উদ্বিগ্নবুদ্ধেরসদাত্মভাবাদ্-বিশ্বাত্মনা যত্র নিবর্ততে ভীঃ॥
কায়েন বাচা মনসেন্দ্রিয়ৈর্বা বুদ্ধ্যাত্মনা বানুসৃতস্বভাবাৎ।
করোতি যদ্যৎ সকলং পরস্মৈ নারায়ণায়েতি সমর্পয়েৎ তৎ॥

আপন যাহা নয় তাহারে আপন হেন জ্ঞান
নিত্য আনে উদ্বেগ আশঙ্কা অভিমান।
বন্ধনের এ-হেন শত দুঃখ হ'তে ভাই
হরিচরণ-পূজন বিনা অভয় নাই নাই।
বচনে মনে কায়ায় যবে চরণ চাই তাঁরি,
ইন্দ্রিয় ও বুদ্ধি হয় তাঁহারি অভিসারী,
যা-কিছু করি তখন—সঁপি' কর্ম নারায়ণে
হয় সে ভাগবতী সাধনা জানিও এ-জীবনে। (২।৩৩,৩৬)

মায়ায় তাঁর যাহারা হরিবিমুখ—তারা কভু
রাখে না মনে—তাহারা দাস, তিনিই চির-প্রভু।
তাঁহারে করি' নিষ্কাশিত—ভয়ের গ্রাসে হায়
মুহুর্মুহু ভ্রান্তিবশে দুঃখ তারা পায়।
হেন বেদনা-বৈতরণী তারাই শুধু তরে
যাহারা গুরু-দেব-বরণে ভক্তি হৃদে ধরে।
হেন শরণে হরিরে যারা প্রার্থে অভিসারে,
চরণে তাঁর ভক্তি লভে, বিরাগ—সংসারে।
প্রাণে তাদের সহজে ফোটে ভগবানের জ্ঞান,
শান্তি পায় তূর্ণ তারা সকল-সন্ধান। ( ২।৩৭,৪৩ )

## নিমিরাজের প্রতি মহর্ষি হরি :

ভগবত উরুবিক্রমাঙ্ঘ্রিশাখা-নখমণিচন্দ্রিকয়া নিরস্ততাপে।
হৃদি কথমুপসীদতাং পুনঃ স প্রভবতি চন্দ্র ইবোদিতেঽর্কতাপঃ ॥
বিসৃজতি হৃদয়ং ন যস্য সাক্ষা-দ্ধরিরবশাদভিহিতোঽপ্যঘৌঘনাশঃ
প্রণয়রশনয়া ধৃতাঙ্ঘ্রিপদ্মঃ স ভবতি ভাগবতপ্রধান উক্তঃ ॥

যাঁর চরণের নখমণি হ'তে বিকীর্ণ চন্দ্রিকা
প্রাণতাপ করে শীতল—যেমন ইন্দু স্নিগ্ধ ধারে
দিনান্তে আনে শান্তি—যে-হৃদি সে-হরির আরতিকা
জ্বালায় মনের মন্দিরে, তার দাহ কি থাকিতে পারে ?

আনমনে বলে—"কোথা বল্লভ !"—অমনি সে-আহ্বান
তাঁহার চরণডোর হ'য়ে তাঁরে টেনে আনে লহমায় !
এমন প্রেমে যে আসীন—সে ভাগবতের মাঝে প্রধান,
পাপহারী হরি তার হৃদাসন ভুলেও ছেড়ে না যায়। ( ২।৫৪,৫৫ )

## নিমিরাজের প্রতি মহর্ষি পিপ্পলায়ন :

স্ফুলিঙ্গ যথা কভু প্রকাশিতে পারে নাই অগ্নিরে,
পারে না তেমনি প্রকাশিতে প্রাণমন গূঢ় মরমীরে।
শব্দও শুধু তাহার ক্ষণিক আভাস ঝঙ্কারিয়া
যায় থেমে—তার পূর্ণ রূপের আসে না বোধন নিয়া।
চকিতে চমকে লীলাতীত ধরে মূরতি লীলার মাঝে :
অচিরের কাছে সুচিরের রূপ-প্রকাশে নিষেধ আছে। ( ৩।৩৬ )

* হরিরবশাদভিহিতো—এখানে দ ভি হি তিনটি লঘু স্বর আছে—পুষ্পিতাগ্রা ছন্দে এখানে মাত্র দুটি লঘুস্বর থাকার কথা। এ ছন্দপতন-টুকু তাড়াতাড়ি প'ড়ে শুধরে নেওয়া ছাড়া উপায় নাই।

ভাগবতী কথা

নিমিরাজের প্রতি মহর্ষি প্রবুদ্ধ ঃ

নিত্যার্তিদেন বিত্তেন দুর্লভেনাত্মমৃত্যুনা।
গৃহাপত্যাপ্তপশুভিঃ কা প্রীতিঃ সাধিতৈশ্চলৈঃ ॥

দিনে দিনে আনে আপন মৃত্যু বহিয়া মনস্তাপ,
দুর্লভ ধন, দুঃখসাধন গৃহসুত তবু চাই!
ভাবিয়া দেখি না আমরা রাজন্—কতটুকু প্রীতিলাভ
হেন ধনজন-আহরণে—যারা আজ আছে কাল নাই!
(৩।১৯)

শ্রদ্ধাং ভাগবতে শাস্ত্রেঽনিন্দামন্যত্র চাপি হি।
মনোবাক্কায়দণ্ডঞ্চ সত্যং শমদমাবপি ॥

অচল শ্রদ্ধা চাই ভাগবত শাস্ত্রে নিরন্তর,
অন্য শাস্ত্রে নিন্দাবিরতি। বচনে মানসে প্রাণে
চাই অনলস সত্যাশ্রয়ী নিষ্ঠা শুভঙ্কর,
আত্মদমন, শান্তিসাধনা—সরল নিরভিমানে। (৩।২৬)

যর্হ্যব্জনাভচরণৈষণয়োরুভক্ত্যা চেতোমলানি বিধমেদ্‌গুণকর্মজানি।
তস্মিন্ বিশুদ্ধ উপলভ্যত আত্মতত্ত্বং সাক্ষাদ্‌যথামলদৃশোঃ সবিতৃপ্রকাশঃ

হে রাজন্, সেই কমল-চরণ কেশবেরে যারা চায়,
বহুবিচিত্র ভক্তিসাধনে—বিদূরিবে তারা আগে
কামনাকর্মজাত মলিনতা যাহারা চিত্ত ঢাকে
আবরণ হ'য়ে। অমল মানস যবে হবে—মহিমায়
ফলিবে সত্য অন্তর্গূঢ়—নির্মেঘ, সুন্দর,
মুক্তনেত্রে যথা প্রতিফলে রবিরাজ অম্বর। (৩।৪০

একাদশ স্কন্ধ

নিমিরাজের প্রতি মহর্ষি করভাজন :

স্বপাদমূলং ভজতঃ প্রিয়স্য ত্যক্তান্যভাবস্য হরিঃ পরেশঃ।
বিকর্ম যচ্চোৎপতিতং কথঞ্চিদ্—ধুনোতি সর্বং হৃদি সন্নিবিষ্টঃ ॥

শ্রীহরির শ্রীচরণ-ধেয়ানে যে উন্মন, তাঁহারি ভাবের শুধু ভাবুক যে-উচ্ছল.
হ'লেও ভ্রান্তি তার—করে তারে উদ্ধার অন্তরে জাগ্রত অনুগত-বৎসল।
(৫।৪২)

করিল যারা হরিরে দ্বেষ তারাও অনুদিন
স্মরিয়া তাঁরে বৈরিভাবে লভিল অমলিন
স্বরূপ তাঁর। যাহারা তবে তাঁহারে প্রেমে প্রাণে
বরিবে—তারা লভিবে তাঁরে অচিরে, কে না জানে?
(৫।৪৮)

দ্বারকায় কৃষ্ণের প্রতি দেবগণ :

স্যান্নস্তবাঙ্ঘ্রিরশুভাশয়ধূমকেতুঃ

চরণকমল তব হে অমল, মোদের অশুচি বাসনা যত
করুক বিনাশ ধূমকেতু করে অশুভে যেমন মরণাহত।
(৬।১০)

স্মায়াবলোকলবদর্শিতভাবহারি-ভ্রূমণ্ডলপ্রহিতসৌরতমন্ত্রশৌণ্ডৈঃ।
পত্ন্যস্তু ষোড়শসহস্রমনঙ্গবাণৈ-র্যস্যেন্দ্রিয়ং বিমথিতুং করণৈর্ন বিভ্ব্যঃ ॥

বিশ্বমোহিনী দৃষ্টিদামিনী অযুত কামিনী জায়া যাঁহার
চাহিত নাথের প্রসাদ—দেহের শরণোচ্ছল আত্মদানে.
করিত নিয়ত কামনা, তবুও পারে নাই মন মোহিতে তাঁর,
পারেনি চিনিতে পারেনি জিনিতে অপরাজেয় অনঙ্গবাণে।
(৬।১৮)

ভাগবতী কথা

বিলাসিনী পিঙ্গলার উক্তি :

সন্তং সমীপে রমণং রতিপ্রদং বিত্তপ্রদং নিত্যমিমং বিহায়
অকামদং দুঃখভয়াদিশোক-মোহপ্রদং তুচ্ছমহং ভজেঽজ্ঞা ॥

সুহৃৎ প্রেষ্ঠতমো নাথ আত্মা চায়ং শরীরিণাম্।
তং বিক্রীয়াত্মনৈবাহং রমেঽনেন যথা রমা ॥

গহনহৃদিবাসী যে প্রিয় করে দান অমৃতসম্পদ অহেতু করুণায়,
তাহারে ছাড়ি'—ভয়দুঃখশোকাবহ তুচ্ছ নাগরেরে মুগ্ধা নারী চায়।
বন্ধু প্রিয়তম দেহের অধিরাজে চাহিব আমি আজ আত্ম-নিবেদনে,
তাঁহারি শ্রীচরণে রমিব বসুধায়—কমলা যথা রমে গোলোকে হরি সনে
(৮।৩১,৩৫)

আছিল সুকৃতি মোর,—তাই বিষ্ণু প্রসন্ন-প্রদানে
বৈরাগ আনন্দময় সঞ্চারিল বুঝি মোর প্রাণে!
(৮।৩৭)

দুর্ভাগা রমণী প্রাণে চিরদিন পায় দুঃখ হায়,
না বরি' বৈরাগ্য—যারে পুরুষ বরিয়া সাধনায়
কাটে মায়ামোহপাশ। দুরাশারে ত্যজিয়া আমার
যাচিব শরণ তাঁর—যিনি করুণার অবতার।
সংসারের অন্ধকূপে যে-অন্ধেরে করিয়াছে গ্রাস
কালরূপী অহি—তারে কে ত্রাণিবে বিনা শ্রীনিবাস?
আশারে পরম দুঃখ, নৈরাশ্যেই সুখ বলি' চিনি'
ক্লান্ত আশা ত্যজি' শান্তি লভিল পিঙ্গলা বিমোহিনী।
(৮।৩৭-৩৯,৪১,৪৪)

## একাদশ স্কন্ধ

### উদ্ধবের প্রতি কৃষ্ণ :

অক্রূর সাথে মথুরায় আমি করিনু প্রয়াণ যবে,
গোপীগণ মোর বিরহে যাপিত জীবন নিরুৎসবে।
কৃষ্ণেই শুধু জানিত সুখের পরম কারণ যারা,—
কৃষ্ণবিহীন সুখসাধ পানে ফিরেও চাহে নি তারা।
নদ নদী যথা সাগরে মিশিলে পাসরে আপন ধারা,
সমাধির কোলে মুনি ঋষি হয় যেমন বিশ্বহারা
ভুলি' নাম রূপ সকলি—তেমনি ছিল ভুলি' গোপীগণ
আমারি ধেয়ানে ইহকাল, পরকাল, তনু, প্রাণ, মন।
( ১২।১০,১২ )

সঁপি' তনু মন যে মোর শরণ যাচে—জানি' মোরে ভাই,
নিখিল দেহীর পরমাশ্রয়—ভয় তার নাই নাই। *
( ১২।১৫ )

সংসার-তরু-শাখে উদ্ধব, ফলে দুই ফল—দুঃখ, সুখ।
মুক্তিপন্থী পায় সুখফল, সংসারকামী অশেষ দুখ।
এক যিনি, যাঁর মায়া রচে বহু বাসনার বেশে রূপের ভ্রম,
গুরুর প্রসাদে যে তরে সে-মায়া, সে-ই চির-জ্ঞানে জ্ঞানী পরম।
বিদ্যা-কৃপাণে হেন বাসনার-তরু ধীর ব্রতে নাশিয়া ভবে
গুরুর পূজায় লভি' মোরে প্রেমে, বিদ্যা-কৃপাণো ত্যজিতে হবে।
( ১২।২৩,২৪ )

---

* মামেকমেব শরণমাত্মানং সর্বদেহিনাম্।
যাহি সর্বাত্মভাবেন ময়া স্যা হ্যকুতোভয়ঃ॥

উদ্ধবের প্রতি কৃষ্ণ :

নৃদেহমাদ্যং সুলভং সুদুর্লভং প্লবং সুকল্পং গুরুকর্ণধারম্ ।
ময়ানুকূলেন নভস্বতেরিতং পুমান্ ভবাব্ধিং ন তরেৎ স আত্মহা ॥

যে-দেহ সকল ফলের মূল,
দুর্লভ যাহা—দৈবে সুলভ তবু,
তরণীর সম দোলে দোদুল,
কাণ্ডারী যার স্বয়ং শ্রীগুরু প্রভু,
অনুকূল বায়ু আমি যাহার,
সে-দেহ লভিয়া চায় না যে পার হ'তে
এ-ভব-সাগর—জানিও তার
বুদ্ধি আত্মঘাতিনী মিথ্যা-ব্রতে ।

( ২০।১৭ )

শ্রদ্ধা যাহার হয়েছে আমার লীলাকথায়
সকল কর্মে লভিয়া মুক্তি কামনা হ'তে,
তবুও যে জেনে কামনারে ব্যথাবহ ধরায়
সর্বত্যাগে লভে নি দীক্ষা পূর্ণ-ব্রতে,
বিষয়-ভোগের মাঝে সে করুক নিন্দা তার
বিষয়-বাসনা—জপি' মনে শুধু ভক্তি জ্ঞান,
সাধনা তাহার ধীরে ধীরে হবে এ-শ্রদ্ধার
তর্পণে—হবে স্মরণপথে সে নিরভিমান ।
ভক্তি-আলোকে প্রাণের আঁধার-কামনা তার
বিনাশিব আমি অন্তর্যামী, করুণাধার । (২০।২৭-২৯)

উদ্ধবের প্রতি কৃষ্ণ :

নৈরপেক্ষ্যং পরং প্রাহুর্নিঃশ্রেয়সমনল্পকম্ ।
তস্মান্নিরাশিষো ভক্তির্নিরপেক্ষস্য মে ভবেৎ ॥

কারো অপেক্ষা রাখে না যে-জন কোনো ছলে এ-জীবনে,
মহামঙ্গল তীর্থপথে সে চলে :
কৃষ্ণভক্তি উপজায় তাই যার নিষ্কাম মনে,
তারি নাম "নিরপেক্ষ" ধরণীতলে ।

নরেম্বভীক্ষ্ণং মদ্ভাবং পুংসো ভাবয়তোঽচিরাৎ ।
স্পর্ধাসূয়াতিরস্কারাঃ সাহঙ্কারাঃ বিয়ন্তি হি ॥
এষা বুদ্ধিমতাং বুদ্ধির্মনীষা চ মনীষিণাম্ ।
যৎ সত্যমনৃতেনেহ মর্ত্যেনাপ্নোতি মামৃতম্ ॥

আমার ভাবনে ভাবিত ধরায় রহে অনুদিন যারা,
অধীনের প্রতি দম্ভ প্রকাশ করিতে পারে না তারা ।
করে না ঘোষণ স্পর্ধা প্রতিদ্বন্দ্বীরো সাথে আর,
ঈর্ষা শ্রেষ্ঠজনে বা অকিঞ্চনেরে তিরস্কার ।
নশ্বর তনু মন প্রাণ করি' দান মোরে এ-জীবনে
প্রতিদানে ফিরে পাওয়া শাশ্বত অমৃত-সত্যধনে,—
মনীষিগণের মনীষা-প্রকাশ এই মহাবিনিময়ে,
বুদ্ধিমানের বুদ্ধিরে চিনি এ-নিয়োগ-পরিচয়ে ।

( ২৯।১৫,২২ )

## শ্রীকৃষ্ণের মহাপ্রয়াণ

বেণুকুল করে নাশ যথা বেণুবনে দাবানল,
কৃষ্ণের মায়ায় সেই যদুকুল স্পর্ধিত প্রবল
ব্রহ্মশাপে হ'ল ধ্বংস—ধরিত্রীর শেষ গুরুভার
হ'ল অপনীত। অনন্তর অবতারী অবতার-
লীলা করি' অবসান তাঁর—বসিলেন তরুমূলে
করিতে মহাপ্রয়াণ আপনার লীলাতীত কূলে :
চারিদিক করি' আলো ধূমহীন দীপ্ত শিখাসম
দিব্যকান্তি চতুর্ভুজ ধূলায় আসীন নিরুপম ! *

মৃগমুখাকৃতি তাঁর শ্রীচরণ মনে করি' মৃগ—এক নিষাদ বিঁধিল
বাণে সেই অপরূপ কমল-কোমল অঙ্গ। সমীপে আসি' সে নিরখিল
যবে সেই চতুষ্পাণি মূরতি মহিমময়—কাঁদি' তাঁর পড়িল চরণে
"ক্ষমা করো দেবদেব," বলি'। কহিলেন হরি করুণার্দ্র জলদ-প্রস্বনে :
"ভয় নাই হে নিষাদ, আমার নিধন তুমি সাধিয়াছ আমারি ইচ্ছায়।
ওঠো বন্ধু ! পাবে ঠাঁই হেন পুণ্য ফলে তাই
আমারি আদেশে—অমরায়।" †

---

* বিভ্রচ্চতুর্ভুজং রূপং ভ্রাজিষ্ণু প্রভয়া স্বয়া।
দিশো বিতিমিরাঃ কুর্বন্ বিধূম ইব পাবকঃ ॥

† মা ভৈর্জরে ত্বমুত্তিষ্ঠ কাম এষ কৃতো হি মে।
যাহি ত্বং তদনুজ্ঞাতঃ স্বর্গং সুকৃতিনাং পদম্ ॥

( ৩০।২৮,৩৯ )

## গুরু মিলৈঁ লাখ্

ভ্রাম্যমাণ অবধূতেরে দেখিয়া সদানন্দ,
শ্রীযদুরাজ শুধাল : "হেন নিরভিমান ছন্দ
মিলনভরা কিরণ-প্রাণ কোথায় পেলে মিত্র ?
কর্ম করি' ত্যাগ হে সুধী বিদ্বান্ বিচিত্র,
কেমনে বলো লভিলে হেন বালসরল বুদ্ধি—
বাসনাধূলি-শয়নে জিনি' গগননীল মুক্তি ?
নাই স্বজন বন্ধু ধন বিলাস গৃহতৃপ্তি,
তবুও তব আননে ভায় এ-কোন্ সুখদীপ্তি ?"

কহিল অবধূত : "রাজন্ ! পেয়েছি আমি জ্ঞান
বহু গুরুর দীক্ষাগুণে। তাই নিরভিমান
ছন্দে হেন বিচরি চিরমুক্ত বসুধায় :
শুনিবে—গুরু কাহারা হ'ল আমার সাধনায় ?

"পৃথিবী আমার জীবনের পথে হ'য়ে গুরু দিল দীক্ষা :—
বহুপদভার মহামারী ভূমিকম্প আনে পরীক্ষা
সহিষ্ণুতার, ক্ষমার। ধরণী সম যেন রাখি স্মরণে—
সুখ দুখ সবি দেয় জীব শুধু দৈবের অনুসরণে।

---

* ভূতৈরাক্রম্যমাণোঽপি ধীরো দৈববশানুগৈঃ।
তদ্বিদ্বান্ ন চলেন্মার্গাদন্বশিক্ষং ক্ষিতের্ব্রতম্॥ (৭।৩৭)

"গিরি আর তরু দিল এ-দীক্ষা :—জীবন পরেরি জন্য,
পরার্থে যারা বিলায়ে সরিৎ ফল ফুল ছায়া—ধন্য। *

"অনিল আমারে শিখাল :—মর্মে কর্মে হরষে বেদনে
লিপ্ত রহিয়া রবে চিরনির্লিপ্ত জীবনে মরণে।
গন্ধ যেমন বিলায় সে—তবু নহে সৌরভমুগ্ধ,
দেহীও তেমনি দেহলোকে রবে দেহসুখমোহমুক্ত।

"আকাশ শিখাল :—বিভু ভগবান্ তারি ম'ত চির ব্যাপ্ত,
অনাদি অশেষ অনাহত—নহে সীমায় পরিসমাপ্ত।

"সলিল আমারে শিখাল :—তাহারি ম'ত রবে যোগী নির্মল,
স্বভাবে স্নিগ্ধ, নিখিল-পাবন, তীর্থের সম উজ্জ্বল। †

"শিখাল অনল :—যোগী রবে তারি ম'ত প্রদীপ্তি-ধন্য,
তেজে বরেণ্য—কভু অগুণ্ঠ, কভু রহি' প্রচ্ছন্ন। ‡

---

* শশ্বৎ পরার্থসর্বেহ পরার্থৈকান্তসম্ভবঃ।
সাধুঃ শিক্ষেত ভূভৃত্তো নগশিষ্যঃ পরাত্মতাম্॥ (৭।৩৮)

† স্বচ্ছঃ প্রকৃতিতঃ স্নিগ্ধো মাধুর্যস্তীর্থভূর্নৃণাম্।
মুনিঃ পুনাত্যপাং মিত্রমীক্ষোপস্পর্শকীর্তনৈঃ॥ (৭।৪৪)

‡ কচিচ্ছন্নঃ কচিৎ স্পষ্টঃ উপাস্যঃ শ্রেয় ইচ্ছতাম্॥ (৭।৪৬)

"তপন শিখাল :—করজালে তার জলরাশি যথা গগনে
উঠি' বরষায় ঝরে—রবি ভায় মুক্ত, যোগীও ভুবনে
ইন্দ্রিয়পথে তেমনি বরিবে রূপ রস ধ্বনি গন্ধ,
বিলাবে তার সে-সঞ্চয় পয়ে—হারায়েও সদানন্দ।

"অজগর মোরে শিখাল :—অশন স্বাদু হোক কি বা স্বাদহীন,
যোগী রবে অবিচল—স্বাদ রুচি করিবে না তারে পরাধীন। *

"সিন্ধু শিখাল :—মুনি নিতি হবে ধীর, প্রসন্ন—বাহিরে,
অতল-বিলাসে চির-প্রশান্ত রবে অন্তরগভীরে।
ভাব তার হবে দুরবগাহ, সে রাজিবে ভবে দুরত্যয়,
লভিলে আঘাত রবে ক্ষোভহীন, অনন্তপার, অক্ষয়।
বাহিরের ভোগ-প্রবাহিনী-ঢেউ লভি' সে হবে না চঞ্চল,
না লভিলে সুখলহরী—রবে না শীর্ণ ম্লান অনুজ্জ্বল।

"পতঙ্গ মোরে শিখাল রাজন্ :—রমণীর রূপশিখা হায়
রূপোন্মত্তে করে দাহ—মূঢ় চিরচঞ্চল লালসায়।

* গ্রাসং সুমৃষ্টং বিরসং মহান্তং স্তোকমেব বা।
যদৃচ্ছয়ৈবাপতিতং গ্রসেদাজগরোঽক্রিয়ঃ॥ (৮।২)

"ভ্রমর শিখাল :—গৃহিগৃহে যোগী বীতরাগ রহি' অশনে
রবে কণিকাশী—'আরো দাও' যেন না বলে ভুলেও জীবনে
প্রতি ফুল হ'তে ভ্রমর সাদরে করে যথা মধু আহরণ,—
চলাচল হ'তে সারসঞ্চয় সন্ন্যাসীরো আকিঞ্চন। *

"নানা কলি হ'তে অলি করে মধু পুঞ্জিত, হায় অন্ধ !—
নিষাদ সে-মধুচক্র ভাঙিয়া হরি' লয় মকরন্দ।
ব্যাধ অলি তাই যুগলে আমারে দিল এ-পরমদীক্ষা :
পরদিন তরে রাখিবে না কভু অবধূত তার ভিক্ষা।
সঞ্চয় আনে লালসা, শঙ্কা, চিন্তার নিরানন্দ :
বরি' বরাভয়, বীতসঞ্চয় বিহরিবে স্বচ্ছন্দ।

"লুব্ধ-রসনা মীন তার প্রাণ হারায় বলিশ-বেধনে,
রস-লালসায় তেমনিই স্বাদ-বিমুগ্ধ বরে মরণে।
মীন তাই গুরু হ'য়ে হে রাজন্, দিল মোরে এই শিক্ষা :—
বিনা রসনার সংযম নাই নাই নির্লোভে-দীক্ষা। †

---

* সর্ব্বতঃ সারমাদদ্যাৎ পুষ্পেভ্য ইব ষট্পদঃ। (৮।১০)

† তাবজ্জিতেন্দ্রিয়ো ন স্যাদ্বিজিতান্যেন্দ্রিয়ঃ পুমান্।
ন জয়েৎ রসনং যাবজ্জিতং সর্বং জিতে রসে। (৮।২১)

"চিল নখে ল'য়ে আমিষ যখন ধায় আনন্দে গগনে
বায়সের ব্যূহ তাড়না তাহারে করে না কি অনুসরণে ?
যখন সে ত্যাগ করে সে-আমিষ—হয় সে একেলা, শান্ত।
বিহঙ্গ তাই দিল মোরে ভাই এ-দীক্ষা অভ্রান্ত :—
যাহা প্রিয় অতি করিলে লিপ্সা আনে সে আনে অশান্তি,
সংগ্রহে শুধু শ্রান্তি অপার, ত্যাগবুকে অক্লান্তি।

"বালক আমারে শিখাল :—নিয়ত মান-অপমান-ভাবনা
আনে শুধু মায়া দুঃখদাহন। তাই তাপসের সাধনা—
নিরভিমানের চিরপ্রতিষ্ঠা বালকের ম'ত মায়াহীন,
তারি তালে খেলে আপনার সাথে যে-যোগী সে নয় পরাধীন।+

"সর্প আমারে শিখাল :—বিরাজি' অলক্ষ্যমান নিরালে
আপন গুহায় রবে নিরাপদ তপস্বী সাঁঝসকালে
হ'য়ে সাথীহীন তারি ম'ত—পরিহরি' জনতার সঙ্গ : ‡
ধ্রুবধন নাই যাহাদের—কেন তাহাদের সাথে রঙ্গ !

---

* পরিগ্রহো হি দুঃখায় যদ্‌যৎ প্রিয়তমং নৃণাম্। (৯।১)

+ ন মে মানাবমানৌ স্তো ন চিন্তা গেহপুত্রিণাম্।
আত্মক্রীড় আত্মরতির্বিচরামীহ বালবৎ॥ (৯।৩)
গৃহারম্ভোঽতিদুঃখায় বিফলশ্চাধ্রুবাত্মনঃ। (৯।১৪)

‡ অলক্ষ্যমাণ আচারৈ-র্মুনিরেকোঽল্পভাষণঃ॥

সিদ্ধান্তপ্রদীপকারের ভাষ্য :—বহুজনসঙ্গপ্রমত্ততাস্বাচারখ্যাপনানি দুঃখায়ৈব ভবন্তি ইতি উক্তম্।

"কাঁচপতঙ্গ অপর কীটেরে আনি' রাখে নিজ গুটিকায়,
সে-বন্দী কীট লভে দিনে দিনে প্রভু-রূপ—প্রভু-চিন্তায়,
তেমনি রাজন্, মুমুক্ষু মুনি ধ্যান করি' পরমার্থে
সে-রূপান্তরী আলোকে রূপান্তরে মানছায়া স্বার্থে।

"এমনি ছন্দে বহু গুরু হ'তে দিনে দিনে আমি পেয়েছি
চেতনা আমার সন্ধান-পথে যারে বেদনায় চেয়েছি।
দিনে দিনে মোর করুণ নয়নে ফুটেছে অরুণদৃষ্টি,
দেখাল সে—বিনা ভগবান্ হায় এ-জীবন অনাসৃষ্টি!
অভাগবতের কর্মে কেবল বন্ধনেরি অতৃপ্তি,
সঞ্চয়-সাধ আনে শুধু ভয়, ভোগে—দুর্ভোগ-সিদ্ধি,
রসনা জাগায় রসের তৃষ্ণা, দেহ—লালসার দাহনায়,
ঘ্রাণ চঞ্চল করে সুগন্ধে, নয়ন—রূপোন্মাদনায়।
বহু কান্তার কান্ত যেমন পায় না কখনো শান্তি,
বহু ইন্দ্রিয় তেমনিই টানে দিকে দিকে—আনে ভ্রান্তি!
প্রাণলীলা হ'তে করিনু তবু এ-পরম তত্ত্ব আহরণ :—
বহুদুর্লভ মানব-জীবন, নহে ছায়াবাজি এ-ভুবন
ভুবনেশ্বরে যদি হেরি মর-জনমের শেষ অর্থ,—
নহে শূন্যতা বৈরাগ্য : সে দেয় দিশা—কোথা সত্য,
দেখায়ে—মায়ার-অতীত মায়েশে পায় যে—হয় সে মুক্ত,
কুসুমানন্দ-নন্দনে দেখে কণ্টক চিরলুপ্ত। *

---

* লব্ধ্বা সুদুর্লভমিদং বহুসম্ভবান্তে মানুষ্যমর্থদমনিত্যমপীহ ধীরঃ।
তূর্ণং যতেত ন পতেদনুমৃত্যু যাবৎ নিঃশ্রেয়সায় বিষয়ঃ খলু সর্বতঃ স্যাৎ॥
(১১৷৯)

# দ্বাদশ স্কন্ধ

We will tell the whole world of His ways and His cunning.
He has rapture of torture and passion and pain,
He delights in our sorrow and drives us to weeping,
Then lures with His joy and His beauty again.

All music is only the sound of His laughter,
All beauty the smile of His passionate bliss,
Our lives are His heart-beats, our rapture the bridal
Of Radha and Krishna, our love is their kiss.

('WHO'—Sri Aurobindo)

আমরা ক'রব সারা বিশ্বে রটন ছলচাতুরী তার,
হয় উল্লসিত সে আমাদের উচ্ছাস বেদনায়,
দিয়ে দুঃখ সে হয় পুলকিত, ঝরায় আঁখিধার,
পরে ভুলায় এসে তার সুষমায়, হর্ষে পুনরায়।

বাজে যেথায় যত গান—সবই তার হাসির তান উচ্ছল,
সব মাধুরী তার আনন্দেরি স্মিত সম্ভাষণ,
প্রতি জীবন—হৃদিস্পন্দন তার, পুলক—সে কেবল
মিলন রাধাশ্যামের, প্রেম আমাদের তাদেরি চুম্বন।

কলের্দোষনিধে রাজন্নস্তি হ্যেকো মহান্ গুণঃ।
কীর্তনাদেব কৃষ্ণস্য মুক্তবন্ধঃ পরং ব্রজেৎ॥
কৃতে যদ্ধ্যায়তে বিষ্ণুং ত্রেতায়াং যজতো মখৈঃ।
দ্বাপরে পরিচর্যায়াং কলৌ তদ্ধরিকীর্তনাৎ॥

(৩।৫১,৫২)

ত এতদধিগচ্ছন্তি বিষ্ণোর্যৎ পরমং পদম্।
অহং মমেতি দৌর্জন্যং ন যেষাং দেহগেহজম্॥
অতিবাদাংস্তিতীক্ষেত নাবমন্যেত কঞ্চন।
ন চেমং দেহমাশ্রিত্য বৈরং কুর্বীত কেন চিৎ॥

(৬।৩৩,৩৪)

কং বৃণে নু বরং ভূমন্ পরং ত্বদ্বরদর্শনাৎ।
যদ্দর্শনাৎ পূর্ণকামঃ সত্যকামঃ পুমান্ ভবেৎ।
বরমেকং বৃণেঽথাপি পূর্ণাৎ কামাভিবর্ষণাৎ।
ভগবত্যচ্যুতাং ভক্তিং তৎপরেষু তথা ত্বয়ি॥

(১০।৩৩,৩৪)

তদেব রম্যং রুচিরং নবং নবং
তদেব শশ্বন্মনসো মহোৎসবম্।
তদেব শোকার্ণবশোষণং নৃণাং
যদুত্তমঃশ্লোকযশোঽনুগীয়তে॥

(১২।৫০)

পরীক্ষিতের প্রতি শুকদেব :

বহুদোষ আছে কলির রাজন্, শুধু আছে এই গুণ মহান্ :—
কৃষ্ণনামেই কাটে বন্ধন, দেখা দেয় চির-কৃপানিধান।
সত্যযুগে শ্রীবিষ্ণুর ধ্যানে, ত্রেতায় যজ্ঞে মিলে যে-ফল,
দ্বাপরে—সেবায় : মিলে সেই ফল কলিযুগে হরিনামে কেবল।
( ৩।৫১।৫২ )

মুনিগণের প্রতি সূত :

সে-পরমপদ বিষ্ণুর পায় এ-জীবনে শুধু তারা
'আমি ও আমার'-অভিমান হ'তে মুক্তি লভিল যারা
নিন্দা যাহারা সহে হাসিমুখে, করে মানদান সবে,
তুচ্ছ দেহের তরে কারো সাথে করে না বিবাদ ভবে।
( ৬।৩৩,৩৪ )

আবির্ভূত বরদাতা শিবের প্রতি মার্কণ্ডেয় :

কী বর চাহিব হে ভূমন্, যবে দর্শনই তব বর
ফলে যার হয় সত্যব্রত, পূর্ণসাধন নর।
শুধু এক বর চাই বরদাতা : রহে যেন প্রিয়তম
হরি ও হরির-প্রেমিক-চরণে অচলা ভক্তি মম। (১০।৩৩,৩৪)

সূতের কৃষ্ণপ্রণাম :

রমণীয় কথা তারেই বলি
যেথা উঠে হরিনাম উছলি',
পুণ্যশ্লোক ভুবনে যিনি,
রূপ দেখি' যাঁর রূপেরে চিনি,
ছন্দে যাঁহার—মন্ত্র লভি'
ঝঙ্কারি' উঠে অমর কবি,
মনের-মহোৎসব যাঁহারে
বরি' নিতি তরি শোকপাথারে। ( ১২।৫০ )

সূতের কৃষ্ণ-প্রণাম :

অবিস্মৃতিঃ কৃষ্ণ-পদারবিন্দয়োঃ
ক্ষিণোত্যভদ্রানি শমং তনোতি।
সত্ত্বস্য শুদ্ধিং পরমাত্মভক্তিং
জ্ঞানঞ্চ বিজ্ঞানবিরাগযুক্তম্ ॥

শ্যামলচরণ-যুগলে নমো
ফুটে রয় দুটি কমল সম।
সে-রস-রূপে যে রহে মজিয়া
অবিস্মরণে উজ্জ্বলিয়া
যায় তার সব বেদনা দূরে
প্রেমলের মধু-বাঁশিনূপুরে ॥

অন্তর হয় অমল বরি'
প্রেমে সেই চির-প্রেমিক হরি,
অজানা তাহার কিছু কি থাকে
মোহ যার হৃদে আর-না জাগে ?
যারে জেনে মন নিখিল জানে
তারি ধ্যানে জ্ঞান লভে সে প্রাণে ॥

(১২।৪৫)

# পরিশিষ্ট

"ভাগবতী কথা"-র মূল উদ্দেশ্য যে তার ভাব ও ভক্তিসম্পদ কাব্যরসে রসিয়ে পরিবেষণ করা, একথা ভূমিকায় বলেছি—আশা করি যথেষ্ট জোর দিয়ে। তবু ফের বলে রাখি যে, অনুবাদ সর্বত্র মূলানুগ করিনি—কারণ অনেক সময়ে তাতে ক'রে আসল উদ্দেশ্যই ব্যর্থ হয়। যাঁরা একান্ত মূলানুগ তর্জমা চান তাঁদের জন্যে তো ভাগবতের একাধিক গদ্যানুবাদ আছেই।

"ভাগবতী কথা-"র ভাবের বাহন যখন কাব্য, তখন তার কাব্যরূপের রসালতা গতিকে সুন্দর করবে এইটেই বাঞ্ছনীয় তথা প্রত্যাশিত। অর্থাৎ মনে রাখা যে, ভাবকে কাব্যরসে পাক করতে হ'লে ছন্দের জুড়ি আগুন নেই। আজকাল অনেকে থেকে থেকে গদ্যকে কাব্যরসের শ্রেষ্ঠতর বাহন ব'লে প্রচার করতে চান—এ আমরা দেখেছি। এঁদের বক্তব্য হচ্ছে: প্রথম, গদ্য পদ্যের চেয়ে পরে বিকাশ পেয়েছে ব'লেই ভাবপ্রকাশেও বেশি নিপুণ; দ্বিতীয়, পদ্যে ছন্দের বাঁধাধরা কাঠামো আমাদের হৃদয়াবেগকে বাধা দেয়। মত নিয়ে তর্কাতর্কির স্থান এ নয়। তবে সংক্ষেপে এর উত্তরে দুটি মাত্র বলা দরকার মনে করছি: প্রথম, সাহিত্যের উৎকর্ষ-বিচারের মাপকাটি আধুনিকতা নয়, কাজেই কে আগে কে পরে জন্মাল তা নিয়ে জাতকের রসমূল্য-নির্ধারণ করতে যাওয়া বিড়ম্বনা—যেমন জ্যেষ্ঠ হ'লেই শ্রেষ্ঠ হয় না তেমনি কনিষ্ঠ হ'লেই বলিষ্ঠ হয় না। ভার্জিনিয়া উল্‌ফের একটি কথা মনে পড়ে, তিনি ১৯৩২ সালে এক তরুণ কবিকে লিখেছিলেন একটি পত্রে: "People say, there can be no relation between the poet and the present age, But surely that is nonsense. These accidents are superficial; they do not go nearly deep enough to destroy the most profound and primitive of instincts, the instinct of rhythm." দ্বিতীয়, শিল্পকলার ইতিহাসে এ-সত্যটি কেউ নামঞ্জুর করতে পারে নি যে, বাধা আছে বলেই বিকাশ অনিন্দ্য হবার তাগিদ পেল। সংস্কৃত ছন্দ এ-কথার মৃত্যুহীন সাক্ষ্য। স্রগ্ধরা, শিখরিণী, পৃথ্বী, মন্দাক্রান্তা, শার্দূলবিক্রীড়িত প্রভৃতি ছন্দের কঠোর লঘুগুরুসংস্থান বজায় রেখে যে-কাব্য সংস্কৃত মহাকবিরা রচনা ক'রে গেছেন তার মহিমা যে অনির্বাণ—কে অস্বীকার করবে? অথচ সংস্কৃত গদ্য কি রসাবেশে এ-দোলা জাগাতে পারে—ছন্দের বাধা থেকে মুক্তি পেয়ে ভাবের আনন্দবেগে কি সে কাব্যের অনুচর ব'লেও গণ্য হ'তে পারে—সহোদর হওয়া তো দূরের কথা? কাব্যের যে-

বাণীশুদ্ধি ভাবের গাঢ়বন্ধ আনে তার প্রধান দীক্ষাগুরু—ছন্দ। কবিশিষ্যের কানে তিনি যতক্ষণ-না দোলার মন্ত্র দেন ততক্ষণ ভাষা-পাষাণীর বুক চিরে দেখা দেয় না আনন্দের স্রোতস্বিনী, স্বপ্নের ঝর্ণা।

এ-কথার একটি মস্ত প্রমাণ এই যে, সংস্কৃত কাব্যে শ্রীমদ্ভাগবত যে উভচর হ'য়ে-উঠতে পেরেছে—ভাব্য তথা কাব্য এই অর্ধনারীশ্বর-মূর্তিতে—তার মূলে মহাকবি ব্যাসদেবের ছন্দের অপার অগাধ বৈচিত্র্য, কল্লোল, লহরীনৃত্য। ভাগবতে তিনি তাঁর এই অভাবনীয় উদ্দেশ্যসিদ্ধি জন্যে কতরকম পরিচিত ও অপরিচিত ছন্দকে তলব করেছেন উৎসাহবশে তার একটা তালিকা সাজাতে বসেছিলাম: ইচ্ছা ছিল ঐ সঙ্গে প্রতি ছন্দের গতি ও যতি সম্বন্ধেও একটি সংক্ষিপ্ত আলোচনা দেব —বিশেষ ক'রে দেখাতে বাংলা ছন্দের যতির সঙ্গে সংস্কৃতের যতির প্রভেদ কোথায়। (এসম্বন্ধে আমার ছান্দসিকী বইটির পরিশেষে একটি সংক্ষিপ্ত আলোচনা দিয়েছি) কিন্তু তালিকা করতে গিয়ে দেখলাম যে একাজ অতিসংক্ষেপে সারতে হলেও অন্তত বিশত্রিশ পৃষ্ঠা লিখতে হয়। কাজেই সাধটি আপাতত অপূর্ণই রাখতে হ'ল—আরো, কাগজের দুর্ভিক্ষের দরুণ। (এ-আনন্দময় কাজটি ভবিষ্যতে করবার ইচ্ছা রইল। তাতে ভালোই হবে, কারণ ভাগবতে গীতি উদ্গীতি আর্যগীতি প্রমুখ বৈদিক ছন্দও আছে, এবং বৈদিক ছন্দে আমার প্রবেশ নেই। বন্ধুবর বুদ্ধদেব ভট্টাচার্যের কাছে পাঠ নিয়ে হয়ত ভাগবতী কথার দ্বিতীয় সংস্করণে আরো বিস্তারিত ব্যাখ্যা করব—যদি অবশ্য তখনো এ-ইচ্ছার প্রবল তাগিদ মনের মধ্যে খুঁজে পাই)।

এই জন্যেই ভাগবতী কথার মূল কাব্যের নানা সংক্ষিপ্ত পাদটীকায় ব্যাসদেবের প্রিয় ছন্দগুলির সম্বন্ধে অল্প যা পারি বলেছি (১৫৬,১৬০,১৬৬,১৭৮, ১৮৮,২০৩···পৃষ্ঠা দ্রষ্টব্য)। কিন্তু আরো কয়েকটি কথা এখানে না বললেই নয়।

১) ১৫৬ পৃষ্ঠার পাদটীকায় আমি লিখেছি—"ভাগবতে সবচেয়ে বেশি চল এই কয়টি ছন্দের: অনুষ্টুপ (সর্বপ্রধান), ইন্দ্রবজ্রা, উপেন্দ্রবজ্রা, বংশস্থবিল, ইন্দ্রবংশা ও বসন্ততিলক।" এগুলির মধ্যে সবকয়টিরই লঘুগুরু-সংস্থান আমি ছক কেটে দেখিয়েছি কেবল অনুষ্টুপ ছাড়া। এর কারণ অনুষ্টুপ সম্বন্ধে অতিসংক্ষেপে বিশ্লেষণ করে ফল নেই। এ-ছন্দটির উদ্ভব তথা প্রগতি সম্বন্ধে আমার ছান্দসিকীর পরিশিষ্টে তবু কিছু আলোচনা করেছি ২৩৫-৭ পৃষ্ঠায়। কিন্তু সে অত্যন্ত অসম্পূর্ণ—অনুষ্টুপ ছন্দ সম্বন্ধে আরো অনেক কিছুই বলবার আছে, বিশেষ ক'রে ওর ধ্বনিবৈচিত্র্য সম্বন্ধে—যার গুণে সংস্কৃত কাব্যে অনুষ্টুপ সেই স্থান পেয়েছে যে-স্থান পেল ইংরাজি কাব্যে আয়াম্বিক। তবে অনুষ্টুপের একটি মস্ত সুবিধা এই যে, ওর কদম সহজ চতুষ্পদী ব'লে—পড়তে খুব কম জায়গায়ই বাধে। কিন্তু

ভাগবতী কথায় শার্দূল-বিক্রীড়িতের কোন দৃষ্টান্ত দেওয়া আমার উচিত ছিল। কারণ ব্যাসদেব ভাগবতে এ-ভাবগম্ভীর ছন্দটির বহুল প্রয়োগ না করলেও এ-ছন্দটি যে তাঁর একটি প্রিয় ছন্দ ছিল তার সেরা প্রমাণ—ভাগবতের মঙ্গলাচরণই এই ছন্দে: তিনি আদিপুরুষের ধ্যান সুরু করেছেন প্রথমেই এই ব'লে:

"ধা ম্না স্বে ন স দা নি র স্ত কু হ কং | স ত্যং প রং ধী ম হি"

অর্থাৎ

স্বয়ম্প্রকাশ যিনি—আপনার উদ্ভাসে অপার
নিরস্তকুহক যাঁর—অন্তরে বিছাক ধ্যান তাঁর।

এ-ছন্দটির সম্বন্ধে ছান্দসিকীতে ঈষৎ-বিস্তারিত আলোচনা করেছি ২৫৬-৭ পৃষ্ঠায়। তার পুনরুক্তির স্থানও নেই, প্রয়োজন দেখি না। তাই শুধু এই কথাটি ব'লেই ক্ষান্ত হই যে এ-ছন্দের প্রস্বনী প্রতিরূপ সত্যেন্দ্র নাথের বিখ্যাত—

সিন্ধুর রোল | মেঘে ভিড়ল আজ | গরজে বাজ | বিদ্যুৎ-বিলোল | রক্তচোখ।

২) দ্বিতীয় কথা:— ভাগবতে শার্দূল-বিক্রীড়িত, মালিনী, রথোদ্ধতা, পুষ্পিতাগ্রা, দ্রুতবিলম্বিত, স্রগ্ধরা প্রভৃতি ছন্দের অপর্যাপ্ত ব্যবহার না থাকলেও ভাগবতকার যেখানেই এসব ছন্দে রসের ঝর্ণা বইয়েছেন সেখানেই তাঁর হৃদয়ের ভক্তিধারার সুধাঝঙ্কার দিয়েছেন অঝোরে ঢেলে। কাজেই ভাগবতকারের হাতে এসব ছন্দে এমন একটি সুর বেজে উঠেছে যে-সুর কালিদাস ভবভূতি প্রমুখ কবিদের হাতে বেজে উঠতে পারে নি। আমি কালিদাস ভবভূতির আন্তরিক ভক্ত—তাঁদের ছন্দের কোনো ত্রুটি আছে এমন স্পর্ধার কথা বলাও আমার উদ্দেশ্য হ'তেই পারে না। আমি শুধু ভাগবতের অন্তর্নিহিত রসের তরঙ্গের কথাটা নিজের মন ও হৃদয় দিয়ে যেটুকু বুঝেছি সেটুকু নিবেদন করবার জন্যে বলতে চাই যে, আমার মনে হয়েছে—ব্যাসদেবের হাতে এসব ছন্দে যে-বিশিষ্ট সুরটি বেজে উঠেছে তার সুরটি ধরতে হ'লে রসগ্রাহীকে ভক্তি না হোক ভক্তির প্রতি শ্রদ্ধা নিয়ে তবে তার অমৃতবাণীর কাব্যরস-আস্বাদনে ব্রতী হ'তে হবে: নইলে শুনতে পাওয়া যাবে না ভাগবতের বহু ভাবের ও ছন্দের প্রাণের-কথা যার বাদী সুরটি—সাঙ্গীতিক। এ আমার উপলব্ধির অন্দর-মহলের কথা তাই বেশি জোর ক'রে বলতে চাই না—কারণ খাস উপলব্ধির সাক্ষ্যমূল্য কম ব'লেই প্রমাণের আম দরবারে পেশ করতে নেই। তবু একথা নির্ভয়েই বলা চলে যে, ভাগবতের নানা ছন্দের অন্তর দুলে উঠেছে-যে একটি স্তবের সুরের উচ্ছল জলপ্রপাতে এটুকু ভক্তির প্রতি অনুরাবান্ ছাড়া আর সকলেরই কানে ধরা পড়বে—এম্নিই তাদের রসলালিত্য।

৩) এই ভেবেই ভাগবতের অনুবাদে ছন্দের বৈচিত্র্য ও সাবলীলতার প্রতি আমি সজাগ দৃষ্টি রাখতে বাধ্য হয়েছি: শুধু তাই নয়, দীর্ঘ কাহিনী প্রভৃতিকে নানা ছন্দের দোলায় দুলিয়ে আমার ক্ষুদ্র সাধ্যমত রসসমৃদ্ধ করবার চেষ্টা করেছি। এর কারণ: সংস্কৃত ছন্দের দীর্ঘ কল্লোল বাংলায় না থাকার দরুণ * বাংলা কাব্যে ছন্দ বেশিক্ষণ চলতে পারে না একটানা—খানিক বাদেই ঝিমিয়ে পড়ে। কিন্তু আখ্যায়িকা-জাতীয় কাব্যের একটি প্রধান উপজীব্য ছন্দের বলিষ্ঠতা—বিশেষ ক'রেই দীর্ঘ আখ্যায়িকার। সংস্কৃত কাব্যে আখ্যায়িকা প্রতিষ্ঠা পাবার একটি মস্ত সহায় হয়েছে সংস্কৃত ছন্দের এই প্রাণোচ্ছল ওজঃশক্তি। কিন্তু তাকে বাংলা সমিল কবিতায় তর্জমা করা সহজ নয় বিশেষ ক'রে এই জন্যে যে, সমিল কবিতার মধ্যে এই দরাজ ওজঃশক্তিকে অনেকক্ষণ ধ'রে বজায় রেখে চলা দুঃসাধ্য। একথা মহাকবি মধুসূদনই সবপ্রথম বুঝেছিলেন, আর বুঝেছিলেন ব'লেই মেঘনাদের আখ্যায়িকা রচনার সময়ে ওজঃশক্তির জন্যে হাত পেতেছিলেন: এক, সংস্কৃতের যুগ্মধ্বনিবহুল শব্দসঙ্ঘাতের কাছে, দুই, ইংরাজি অমিত্রাক্ষরের কাছে। দুঃখের বিষয়, তাঁর অমিত্রাক্ষরের মাধুর্যের দিকটাই তাঁর পরবর্তী বাংলা কবিদের হাতে বিকাশ লাভ করেছে, কিন্তু ওজসের দিকটা কেবল দ্বিজেন্দ্রলালের ও তার পরে মোহিতলালের হাতে কিছুপরিমাণে বিকশিত হয়েছিল। একথা আমি আমার "উদাসী দ্বিজেন্দ্রলালে" এবং অন্যত্রও বলেছি তাই এখানে শুধু এইটুকু ব'লেই থামব যে, অমিত্রাক্ষরের এই ওজঃশক্তির সমাদর আরো অনেক বেশি না হ'লে বাংলা ছন্দ বলিষ্ঠতার দিক থেকে দুর্বল থেকে যাবে এবং বাংলা কাব্যে দীর্ঘ আখ্যায়িকা জাতীয় অপরূপ রসের পরিবেষণ করা দুরূহ হবে।

কিন্তু তাই ব'লে একথা বলা আমার উদ্দেশ্য নয় যে সমিল কবিতায় ওজঃশক্তির সহজ প্রবাহ আনা অসম্ভব। আমি শুধু বলতে চাইছি—দীর্ঘ আখ্যায়িকায় এ-শক্তির জের টেনে বলা কঠিন ব'লেই আমি মাঝে মাঝে আস্থায়ী অন্তরা সঞ্চারী আভোগ জাতীয় সুর ও তালফের এনেছি—ভেবেচিন্তে ঘ'ষেমেজে নয় অবশ্য—নিজের সহজ প্রেরণার নির্দেশ মেনে। প্রথম দিকে হয়ত কারুর কারুর এ-ধরণের ক্ষণে-ক্ষণে

---

* শুধু বাংলায় কেন, ইংরাজিতেও নেই এর জুড়ি। শ্রীঅরবিন্দের মুখেও শুনেছি যে লাতিন গ্রীকের ক্লাসিকাল ছন্দে এই ধরণের সমুদ্র-কল্লোল মিলত ব'লেই নানা কবি ইংরাজিতে সেই মাত্রিকতা আনতে চেয়েছিলেন নানাভাবে। এবিষয়ে শ্রীঅরবিন্দের Collected Poems-এর শেষে তাঁর বিস্তৃত আলোচনা প্রতি ছন্দ তথা কাব্য-রসিকদের পাঠ্য।

পরিবর্তনশীল-ছন্দোবাহী কাব্য পড়তে অসুবিধা হ'তেও পারে। কিন্তু এখানে মনে রাখতে হবে যে, এ-ধরণের অসুবিধার মূলে লুকিয়ে আছে আমাদের ছন্দ-সজাগতার অভাব। একটু অভ্যস্ত হ'লেই কান শুধু-যে ছন্দের বৈচিত্র্যে নারাজ হবে না তাই নয়—সানন্দে সাড়া দেবে। তাতে আর একটা মস্ত লাভ হবে এই যে, একঘেয়েমিকে পাশ কাটানো একটু সহজ হ'য়ে উঠবে।

৪) অমিত্রাক্ষরের ওজঃশক্তির কাছে আমি হাত পেতেছি "তর্পণে" এবং "বলির দীক্ষা"-য়। ভাগবতী কথায় অমিত্রাক্ষরের অত্যধিক প্রবর্তন করি নি এই কারণে যে, অমিত্রাক্ষরের মধ্যে ওজঃশক্তি-যে সহজেই আশ্রয় পেতে পারে এ-সম্বন্ধে আজকের দিনে আর কাব্যরসিকদের মধ্যে মতানৈক্য নেই। কিন্তু সমিল কবিতার নানা ছন্দের বেলায় একথা খাটে না। যেমন ধরা যেতে পারে সপ্তমাত্রিক মাত্রাবৃত্ত ছন্দ বা ষাণ্মাত্রিক অক্ষরবৃত্ত ছন্দ। এ দুটি ছন্দের সম্পর্কেও আমার কিছু বলবার আছে—যথাসম্ভব সংক্ষেপে ব'লে পরিশিষ্টকে শেষ করব।

৫) সপ্তমাত্রিক ছন্দের কথা আগে বলি। ভাগবতের ছন্দ-কল্লোলে গভীর ভাবে মুগ্ধ হবার সময়ে আমার অন্তরে বহুক্ষেত্রেই তার তর্জমা ঝঙ্কৃত হ'তে সুরু করে সপ্তমাত্রিক ছন্দে: যুগ্মধ্বনিবিমুখ পংক্তিপ্রান্তিক সপ্তমাত্রিক নয়—শব্দসঙ্ঘাতসমৃদ্ধ প্রবহমান সপ্তমাত্রিক। কাব্যজগতে সংস্কৃত ছন্দের কল্লোল অপরূপ হ'য়ে উঠেছে যুগ্মধ্বনির বাহুল্য ও গুরুস্বরের দরাজ ঐশ্বর্যের মণিকাঞ্চনসংযোগে। বাংলায় অযুগ্ম গুরুস্বরের এখন তেমন চল না থাকার দরুণ বাংলা ছন্দের এই দিককার বৈচিত্র্যসম্পদ খানিকটা কমতে বাধ্য। কিন্তু এ-ক্ষতির দিকে কাব্যরসিকদের দৃষ্টি পড়লেই লঘুগুরু ছন্দের আদর যে ফের হবেই হবে এ-বিষয়ে সন্দেহ করবার সঙ্গত কারণ নেই। কিন্তু সে যাই হোক, শব্দসঙ্ঘাতের মেঘমন্দ্র-যে ছন্দকে সহজেই কল্লোলিত করে এ-সম্বন্ধে কাব্যরসিকদের মধ্যে মতদ্বৈধ নেই। অথচ মাত্রাবৃত্তে এ শব্দসঙ্ঘাত—ওরফে যুগ্মধ্বনিবাহুল্য—আশ্রয় পেয়েছে প্রধানত ষাণ্মাত্রিক ও চতুর্মাত্রিক ছন্দে। পঞ্চমাত্রিক ছন্দে যুগ্মধ্বনির চল অপেক্ষাকৃত কম, সপ্তমাত্রিকে আরো কম। এইখানেই আমি চেয়েছি সমৃদ্ধি।

৬) এবার প্রবহমান মাত্রাবৃত্তের কথা। এ-সম্পর্কে আমার বক্তব্য সংক্ষেপে এই যে, মাত্রাবৃত্তে বৈচিত্র্য আনার একটি প্রধান উপায় অক্ষরবৃত্তের মতন তাকে প্রবহমান করা—যাকে ইংরাজিতে বলে overflow, ফরাসিতে—enjambement-র ভঙ্গি। আমি ছান্দসিকীতে ষষ্ঠ অধ্যায়ে দেখিয়েছি—কেন মাত্রাবৃত্তে ছন্দকে অক্ষরবৃত্তেরই মতন সোজাসুজি প্রবহমান করতে চাওয়া সঙ্গত। কিন্তু প্রতি ছন্দেই প্রবহমানতার অভ্যুদয় হয় দেরিতে। (ইংরাজিতেও আগে আগে

end-stopped চরণেরই চল ছিল—প্রবহমানতা আসে পরে )। এই জন্যই আমাদের মাত্রাবৃত্তেও প্রবহমানতা এখন পর্যন্ত ততটা আদর পায় নি যতটা আদর তার পাওয়া উচিত ছিল। সুখের বিষয়, মাত্রাবৃত্ত ছন্দে প্রবহমানতার আদর দিন দিন বাড়ছে। না-বাড়াটাই অস্বাভাবিক, কেন না ছন্দের চর্চায় এ-যুগে আমাদের অভিনিবেশ-বৃদ্ধির দরুণ আমাদের অন্তঃশ্রুতি গভীরতর হয়েছে এ-কথা প্রমাণ করা সহজ। কিন্তু তবু মাত্রাবৃত্তে প্রবহমানতা এখনো যথেষ্ট চালু হয় নি ব'লে এখানে উল্লেখ করা প্রয়োজন বোধ করছি যে, ভাগবতী কথায় আমি মাত্রাবৃত্তে প্রবহমানতার আমদানি করেছি অকুতোভয়েই। মাত্রাবৃত্তে-যে প্রবহমান ভঙ্গি খুবই সহজে অঙ্গীকৃত হ'তে পারে একথা সব আগে বুঝেছিলেন বোধ হয় দ্বিজেন্দ্রলাল। কারণ ১৯০২ সালে আমরা দেখতে পাই এভঙ্গি তাঁর পঞ্চমাত্রিক ছন্দে রচিত একটি কবিতায় :—

আমার ভারি দায়টি ! আমি সহিতে নারি তবে——
লোকের এই গঞ্জনাটি ;—তা যা হবার হবে।
আমি ত হেথা টিকিতে নাহি পারিব, যথা তথা——
চলিয়া যাই, খরচ দাও এ বেশ সোজা কথা। ( নববধূ···মন্দ্র )

এবিষয়ে বেশি দৃষ্টান্ত দেওয়ার স্থানাভাব। ছান্দসিকী দ্রষ্টব্য। এ-প্রসঙ্গের সমাপ্তি টানি এখানে শুধু এইটুকু ব'লে যে মাত্রাবৃত্তের এই সহজ প্রবহমান ভঙ্গিটিকে আমি সাগ্রহেই অভিনন্দন করেছি—ও স্বচ্ছন্দেই চালিয়েছি—কারণ আমার মনে হয়, একটু পড়তে না পড়তে কান সানন্দেই এ-ভঙ্গিকে মেনে নিতে রাজি হবে। ভাব যেখানে প্রবহমান ছন্দ সেখানে প্রবহমান হবে এই-ই তো স্বাভাবিক : The sound must seem an echo to the sense.

৭ ) এবার শেষ কথা। সংক্ষেপে বলা কঠিন কিন্তু নিরুপায়। কথাটি এই যে আমি ভাগবতী কথায় একটি সেকেলে ছন্দের পুনঃপ্রচলন করতে চেয়েছি : সেটির নাম ষাণ্মাত্রিক অক্ষরবৃত্ত। কারণ ছন্দটি অতি উদাত্ত—যদিও এ-যুগে এর সে-আদর নেই যেমন ছিল প্রাক্-রবীন্দ্র যুগে। ধরা যাক হেমচন্দ্রের বিখ্যাত :

চীন ব্রহ্মদেশ অসভ্য জাপান তারাও স্বাধীন তারাও প্রধান
দাসত্ব করিতে করে হেয়জ্ঞান ভারত শুধুই ঘুমায়ে রয় ?

এ-তিনের ছন্দ এ-যুগে অক্ষরবৃত্তে আর ঠাই পায় না। এর আধুনিক রূপ হ'ল

হে রুদ্র তব সঙ্গীত আমি কেমনে গাহিব কহি' দাও স্বামী
মরণ নৃত্যে ছন্দ মিলায়ে হৃদয় ডমরু বাজাব······ইত্যাদি (রবীন্দ্রনাথ)

অর্থাৎ এ-জাতীয় তিনের কদম অক্ষরবৃত্তে একঘরে হ'য়ে মাত্রাবৃত্তে এসে পায়াভারি চাল ছেড়ে তবে জাতে উঠল।

কিন্তু পায়াভারি হওয়া কিছু সব সময়েই নিন্দনীয় নয়। যেখানকার যা। আমার মনে হয় অক্ষরবৃত্তেও ত্রৈমাত্রিকী-দোলার ছন্দের একটি বিশিষ্ট স্থান আছে— যার পুনঃপ্রচলন হওয়া দরকার কেন না এ-কদম অক্ষরবৃত্তে এমন একটি গুরুগম্ভীর রসের সঞ্চার করে যাতে আনন্দ নিবিড় হ'য়ে ওঠে। যথা, দ্বিজেন্দ্রলালের "মন্দ্র" কাব্যে "জীবন পথের নবীন পান্থ" কবিতায় :—

দেখেছি সন্ধ্যায় শান্ত হৈমকরে রঞ্জিত মেঘের গরিমা দীপ্ত ;
দেখেছি উষায় নীল সরোবরে অমল কমল শিশিরলিপ্ত ;
নিদাঘে নির্মেঘ প্রভাতের ছটা বসন্তের নব শ্যামল কান্তি ;
বর্ষায় বিদ্যুতে দীর্ণ ঘনঘটা শরতে চন্দ্রের স্বপন-ভ্রান্তি ;
এ-বিশ্বে সৌন্দর্য যেই দিকে চাই, রাশি রাশি রাশি হয়েছে সৃষ্ট ;
তেমন সৌন্দর্য কিন্তু দেখি নাই শিশুর হাসিটি যেমন মিষ্ট।

ভাগবতী কথায় এই সুন্দর উদাত্ত-কল্লোল ছন্দটি আমি অনেক ক্ষেত্রেই সাদরে অভিনন্দন করেছি ভাগবতের গাম্ভীর্যকে একটু বেশি ক'রে বরণ করতে চেয়ে— যেহেতু মাত্রাবৃত্ত প্রতিরূপে এ-ছন্দের ভারিক্কি চাল একটু হালকা হ'য়ে আসেই : কী ভাবে—প্রতীয়মান হবে যদি এ-ছন্দকে মাত্রাবৃত্তের ষাণ্মাত্রিক ছকে ফেলে শোনা যায় :—

দেখিয়াছি সাঁঝে হেম রবিকরে রঞ্জিত মেঘ-গরিমা দীপ্ত···

কিম্বা : প্রাবৃটে দামিনী-দীর্ণ ঘনঘটা শরতে শশীর স্বপন-ভ্রান্তি···ইত্যাদি

এই ছন্দটির শেষ পর্বকে নানাভাবে গ্রহণ করা যায়। ভাগবতী কথা ১৬, ৩৬-৩৭, ৭২-৭৩, ৯৮-৯৯, ১১৯ ১২০, ১৪৮-৪৯···ইত্যাদি পৃষ্ঠা দ্রষ্টব্য।

তবে এ-ছন্দে আমি অক্ষরবৃত্ত ছন্দের যুগ্মধ্বনির নিয়ম সাড়ে পনর আনা ক্ষেত্রে মেনে চললেও কখনো কখনো এমনও হয়েছে যে মেনে চলিনি ইচ্ছে ক'রেই। যথা ( ১৪৯ পৃষ্ঠা )

পাপী তাপী হয় ধর্মশীল শুধু নামে যাঁর—যারা হ'ল কৃতার্থ
লভি' সে হরির অহেতু করুণা—কোথা তাহাদের ক্লিন্ন স্বার্থ ?

এখানে মলিন স্বার্থ করলে চলতি নিয়ম ভাঙা হ'ত না, কিন্তু ঠিক কথাটিও প্রযুক্ত হ'ত না। কিম্বা ( ঐ পৃষ্ঠাতেই )

ভক্তিরে যাহারা লভিল জীবনে বন্ধনেও তারা মুক্তপর্ণ

এখানেও বিমুক্তপর্ণ করা চলত—কিন্তু মুক্তপর্ণ শব্দটিই প্রযোজ্য।

চলতি অক্ষরবৃত্ত ছন্দেও আমি এ-রকম মাত্রাবৃত্তভঙ্গিম যুগ্মধ্বনি ব্যবহার করেছি কখনো কখনো : যথা: "শুধায় পরস্পরে কে এ-অবধূত ভাগ্যবান" (২২৫ পৃ: ) এখানে "পুছে তারা পরস্পরে" লেখাও চলত। কিন্তু তার চেয়ে "শুধায় পরস্পরে" ভালো।

এ নিয়ে আমাদের মধ্যে অনেকে তর্ক করেন—তাঁরা বলেন এতে ছন্দপতন হয়। আমি তা মনে করি না। কারণ অক্ষরবৃত্তের মধ্যেই যুগ্মধ্বনির এরকম বিকল্প প্রয়োগের অনুমতি—sanction—আছে। যথা রবীন্দ্রনাথের পূরবীতে "যুগান্তরের ব্যথা প্রত্যহের ব্যথার মাঝারে" বা বীথিকায় "আসে অবগুন্ঠিতা প্রভাতের অরুণ দুকূলে।" এ-ধরণের বহু দৃষ্টান্ত দিয়ে আমি আমার ছান্দসিকীতে দেখিয়েছি কেন এধরণের প্রয়োগ প্রশস্ত—ক্ষেত্র বিশেষে। সে সব যুক্তির পুনরুক্তি এখানে সম্ভব নয়। তাই সংক্ষেপে শুধু এইটুকু বলব যে যুগ্মধ্বনিকে এভাবে টেনে বা ঠেশে পড়ার স্বাধীনতা অক্ষরবৃত্ত ও স্বরবৃত্ত ছন্দে মঞ্জুর এই জন্যেই যে, কোনো কোনো ক্ষেত্রে এ-ধরণের বিকল্প প্রয়োগই প্রশস্ত তাতে ক'রে ছন্দ বেশি সুশ্রাব্য হয় ব'লে। কাজেই সেখানে ব্যাকরণের নিয়মই প্রামাণ্য হ'তে পারে না। অন্য দেশের কবিতায়ও এধরণের স্বাধীনতা আছে। যেমন একই ধ্বনিকে ইংরাজিতেও অনেক সময়েই ঠেশে বা টেনে পড়া হয়ে থাকে :

| | |
|---|---|
| Disco very of light | Disco \| very of day-light |
| Impos \| sible in night | Impos \| sible in \| dark night |

এই দুটি স্থলে প্রথম দৃষ্টান্তে ry ও ble কে যেভাবে বিস্তৃত ক'রে পড়া হ'ল দ্বিতীয় দৃষ্টান্তে সে ভাবে না প'ড়ে সঙ্কীর্ণ ক'রে পড়া হ'ল। ছান্দসিক একই স্বরের দ্বিবিধ বৈকল্পিক ব্যবহারে আপত্তি করতে পারেন। কিন্তু কাব্যে কবিই অগ্রণী, ছান্দসিক তাঁর তাম্বূলকরঙ্কবাহী মাত্র। তাছাড়া ছন্দ-রাজ্যে চলতি নিয়ম ভাঙলে অনেক সময়ে নতুন ধরণের ধ্বনিসাম্য হ'য়ে রসাবেশ গভীর হয় এমন দৃষ্টান্তও দেখানো যায়। কিন্তু সে-আলোচনা বর্তমান প্রসঙ্গে অবান্তর। যেটা প্রাসঙ্গিক সেটা হ'ল এই যে যদিচ অক্ষরবৃত্ত ছন্দে শব্দমধ্যস্থিত যুগ্মধ্বনি বেশিরভাগ ক্ষেত্রে একমাত্রিক, কিন্তু ক্ষেত্রবিশেষে নিয়ম ভাঙলে স্খলিত হয় না বরং বেশি শ্রুতিমধুরই হ'য়ে থাকে। এর বেশি আপাতত না বললেও চলে—যেহেতু ছন্দ হ'ল সেই জাতীয় পরমান্ন যার সম্বন্ধে ইংরাজিতে বলে : The proof of the pudding lies in the eating thereof.